দুইজনেতে পাশাপাশি
কাঁকর-ঢালা পথ দিয়ে ওই
যাচ্ছে চলে
দুই টুকরো শরৎকালের মেঘ।
নয় ওরা তো শিকড়-বাঁধা গাছের মতো,
ওরা মানুষ—
ছুটি ওদের সকল দেশে সকল কালে,
কর্ম ওদের সবখানে,
নিবাস ওদের সব মানুষের মাঝে।
মন যে ওদের স্রোতের মতো
সব-কিছুরেই ভাসিয়ে চলে—
কোনোখানেই আটকা পড়ে না সে।
সব মানুষের ভিতর দিয়ে
আনাগোনার বড়ো রাস্তা তৈরি হবে,
এরাই আছে সেই রাস্তার কাজে
এই যত-সব ঘরছাড়াদের দল।

১৭ ভাদ্র ১৩৩৯

## ছুটির আয়োজন

কাছে এল পূজার ছুটি।
রোদ্দুরে লেগেছে চাঁপাফুলের রঙ।
হাওয়া উঠছে শিশিরে শির্‌শিরিয়ে,
শিউলির গন্ধ এসে লাগে
যেন কার ঠাণ্ডা হাতের কোমল সেবা।
আকাশের কোণে কোণে
সাদা মেঘের আলস্য,
দেখে মন লাগে না কাজে।

মাস্টারমশায় পড়িয়ে চলেন
পাথুরে কয়লার আদিম কথা,
ছেলেটা বেঞ্চিতে পা দোলায়,
ছবি দেখে আপন মনে—
কমলদিঘির ফাটল-ধরা ঘাট
আর ভঞ্জদের পাঁচিল-ঘেঁষা
আতাগাছের ফলে-ভরা ডাল।
আর দেখে সে মনে মনে তিসির খেতে
গোয়ালপাড়ার ভিতর দিয়ে
রাস্তা গেছে এঁকেবেঁকে হাটের পাশে
নদীর ধারে।

কলেজের ইকনমিক্‌স্‌-ক্লাসে
খাতায় ফর্দ নিচ্ছে টুকে
চশমা-চোখে মেডেল-পাওয়া ছাত্র—
হালের লেখা কোন্‌ উপন্যাস কিনতে হবে,
ধারে মিলবে কোন্‌ দোকানে
'মনে-রেখো' পাড়ের শাড়ি,
সোনায় জড়ানো শাঁখা,
দিল্লির-কাজ-করা লাল মখমলের চটি।
আর চাই রেশমে-বাঁধাই-করা
অ্যান্টিক কাগজে ছাপা কবিতার বই,
এখনো তার নাম মনে পড়ছে না।

ভবানীপুরের তেতালা বাড়িতে
আলাপ চলছে সরু মোটা গলায়—
এবার আবুপাহাড় না মাদুরা
না ড্যাল্‌হৌসি কিংবা পুরী
না সেই চিরকেলে চেনা লোকের দার্জিলিঙ।

আর দেখছি সামনে দিয়ে
স্টেশনে যাবার রাঙা রাস্তায়
শহরের-দাদন-দেওয়া দড়িবাঁধা ছাগল-ছানা
পাঁচটা-ছটা ক'রে।
তাদের নিষ্ফল কান্নার স্বর ছড়িয়ে পড়ে
কাশের-ঝালর-দোলা শরতের শান্ত আকাশে।
কেমন ক'রে বুঝেছে তারা
এল তাদের পূজার ছুটির দিন।

১৭ ভাদ্র ১৩৩৯

## মৃত্যু

মরণের ছবি মনে আনি।
ভেবে দেখি শেষ দিন ঠেকেছে শেষের শীর্ণক্ষণে।
আছে ব'লে যত কিছু
রয়েছে দেশে কালে—
যত বস্তু, যত জীব, যত ইচ্ছা, যত চেষ্টা,
যত আশানৈরাশ্যের ঘাতপ্রতিঘাত
দেশে দেশে ঘরে ঘরে চিত্তে চিত্তে,
যত গ্রহনক্ষত্রের
দূর হতে দূরতর ঘূর্ণ্যমান স্তরে স্তরে
অগণিত অজ্ঞাত শক্তির
আলোড়ন আবর্তন
মহাকালসমুদ্রের কূলহীন বক্ষতলে,

সমস্তই আমার এ চৈতন্যের
শেষ সূক্ষ্ম আকম্পিত রেখার এ ধারে।
এক পা তখনো আছে সে প্রান্তসীমায়,
অন্য পা আমার
বাড়িয়েছি রেখার ও ধারে,
সেখানে অপেক্ষা করে অলক্ষিত ভবিষ্যৎ
লয়ে দিনরজনীর অন্তহীন অক্ষমালা
আলো-অন্ধকারে-গাঁথা।
অসীমের অসংখ্য যা-কিছু
সত্তায় সত্তায় গাঁথা
প্রসারিত অতীতে ও অনাগতে।
নিবিড় সে সমস্তের মাঝে
অকস্মাৎ আমি নেই।
একি সত্য হতে পারে।
উদ্ধত এ নাস্তিত্ব যে পাবে স্থান
এমন কি অণুমাত্র ছিদ্র আছে কোনোখানে।
সে ছিদ্র কি এতদিনে
ডুবাতো না নিখিলতরণী
মৃত্যু যদি শূন্য হত,
যদি হত মহাসমগ্রের
রূঢ় প্রতিবাদ।

২৬ ভাদ্র ১৩৩৯

## মানবপুত্র

মৃত্যুর পাত্রে খৃস্ট যেদিন মৃত্যুহীন প্রাণ উৎসর্গ করলেন
রবাহূত অনাহূতের জন্যে,
তার পরে কেটে গেছে বহু শত বৎসর।
আজ তিনি একবার নেমে এলেন নিত্যধাম থেকে মর্তধামে।
চেয়ে দেখলেন,
সেকালেও মানুষ ক্ষতবিক্ষত হত যে-সমস্ত পাপের মারে —
যে উদ্ধত শেল ও শল্য, যে চতুর ছোরা ও ছুরি,
যে ক্রূর কুটিল তলোয়ারের আঘাতে—
বিদ্যুদ্‌বেগে আজ তাদের ফলায় শান দেওয়া হচ্ছে
হিস্‌হিস্‌ শব্দে স্ফুলিঙ্গ ছড়িয়ে
বড়ো বড়ো মসীধূমকেতন কারখানাঘরে।

কিন্তু দারুণতম যে মৃত্যুবাণ নূতন তৈরি হল,
ঝক্‌ঝক্‌ করে উঠল নরঘাতকের হাতে,
পূজারি তাতে লাগিয়েছে তাঁরই নামের ছাপ
তীক্ষ্ণ নখে আঁচড় দিয়ে।

খৃস্ট বুকে হাত চেপে ধরলেন ;
বুঝলেন শেষ হয় নি তাঁর নিরবচ্ছিন্ন মৃত্যুর মুহূর্ত,
নূতন শূল তৈরি হচ্ছে বিজ্ঞানশালায়—
বিঁধছে তাঁর গ্রন্থিতে গ্রন্থিতে।
সেদিন তাঁকে মেরেছিল যারা
ধর্মমন্দিরের ছায়ায় দাঁড়িয়ে,
তারাই আজ নূতন জন্ম নিল দলে দলে,
তারাই আজ ধর্মমন্দিরের বেদীর সামনে থেকে
পূজামন্ত্রের সুরে ডাকছে ঘাতক সৈন্যকে—
বলছে 'মারো মারো'।
মানবপুত্র যন্ত্রণায় বলে উঠলেন ঊর্ধ্বে চেয়ে,
'হে ঈশ্বর, হে মানুষের ঈশ্বর,
কেন আমাকে ত্যাগ করলে।'

[ শ্রাবণ ১৩৩৯ ]

৯

## শিশুতীর্থ

রাত কত হল ?
উত্তর মেলে না।
কেননা, অন্ধ কাল যুগ-যুগান্তরের গোলকধাঁধায় ঘোরে, পথ অজানা,
পথের শেষ কোথায় খেয়াল নেই।
পাহাড়তলিতে অন্ধকার মৃত রাক্ষসের চক্ষুকোটরের মতো;
স্তূপে স্তূপে মেঘ আকাশের বুক চেপে ধরেছে ;
পুঞ্জ পুঞ্জ কালিমা গুহায় গর্তে সংলগ্ন,
মনে হয় নিশীথরাত্রের ছিন্ন অঙ্গ-প্রত্যঙ্গ ;
দিগন্তে একটা আগ্নেয় উগ্রতা
ক্ষণে ক্ষণে জ্বলে আর নেভে—
ও কি কোনো অজানা দুষ্টগ্রহের চোখ-রাঙানি।
ও কি কোনো অনাদি ক্ষুধার লেলিহ লোল জিহ্বা।
বিক্ষিপ্ত বস্তুগুলো যেন বিকারের প্রলাপ,
অসম্পূর্ণ জীবলীলার ধূলিবিলীন উচ্ছিষ্ট ;
তারা অমিতাচারী দপ্ত প্রতাপের ভগ্ন তোরণ,
লুপ্ত নদীর বিস্মৃতিবিলগ্ন জীর্ণ সেতু,
দেবতাহীন দেউলের সর্পবিবরছিদ্রিত বেদী,
অসমাপ্ত দীর্ণ সোপানপঙ্‌ক্তি শূন্যতায় অবসিত।
অকস্মাৎ উচ্চণ্ড কলরব আকাশে আবর্তিত আলোড়িত হতে থাকে—
ও কি বন্দী বন্যাবারির গুহাবিদারণের রলরোল।
ও কি ঘূর্ণ্যতাণ্ডবী উন্মাদ সাধকের রুদ্রমন্ত্র-উচ্চারণ।
ও কি দাবাগ্নিবেষ্টিত মহারণ্যের আত্মঘাতী প্রলয়নিনাদ।

এই ভীষণ কোলাহলের তলে তলে একটা অস্ফুট ধ্বনিধারা বিসর্পিত—
যেন অগ্নিগিরিনিঃসৃত গদগদকলমুখর পঙ্কস্রোত ;
তাতে একত্রে মিলেছে পরশ্রীকাতরের কানাকানি, কুৎসিত জনশ্রুতি,
অবজ্ঞার কর্কশহাস্য ।
সেখানে মানুষগুলো সব ইতিহাসের ছেঁড়া পাতার মতো
ইতস্তত ঘুরে বেড়াচ্ছে—
মশালের আলোয় ছায়ায় তাদের মুখে
বিভীষিকার উল্কি পরানো ।
কোনো-এক সময়ে অকারণ সন্দেহে কোনো-এক পাগল
তার প্রতিবেশীকে হঠাৎ মারে ;
দেখতে দেখতে নির্বিচার বিবাদ বিক্ষুব্ধ হয়ে ওঠে দিকে দিকে ।
কোনো নারী আর্তস্বরে বিলাপ করে ;
বলে, হায়, হায়, আমাদের দিশাহারা সন্তান উচ্ছন্ন গেল ।
কোনো কামিনী যৌবনমদবিলসিত নগ্ন দেহে অট্টহাস্য করে ;
বলে, কিছুতে কিছু আসে যায় না ।

২

ঊর্ধ্বে গিরিচূড়ায় বসে আছে ভক্ত, তুষারশুভ্র নীরবতার মধ্যে ;
আকাশে তার নিদ্রাহীন চক্ষু খোঁজে আলোকের ইঙ্গিত ।
মেঘ যখন ঘনীভূত, নিশাচর পাখি চীৎকারশব্দে যখন উড়ে যায়,
সে বলে, ভয় নেই ভাই, মানবকে মহান্ বলে জেনো ।
ওরা শোনে না, বলে পশুশক্তিই আদ্যাশক্তি, বলে পশুই শাশ্বত ;
বলে সাধুতা তলে তলে আত্মপ্রবঞ্চক ।
যখন ওরা আঘাত পায় বিলাপ ক'রে বলে, ভাই, তুমি কোথায় ।
উত্তরে শুনতে পায়, আমি তোমার পাশেই ।
অন্ধকারে দেখতে পায় না, তর্ক করে— এ বাণী ভয়ার্তের মায়াসৃষ্টি,
আত্মসান্ত্বনার বিড়ম্বনা ।
বলে, মানুষ চিরদিন কেবল সংগ্রাম করবে
মরীচিকার অধিকার নিয়ে
হিংসাকণ্টকিত অন্তহীন মরুভূমির মধ্যে ।

৩

মেঘ সরে গেল ।
শুকতারা দেখা দিল পূর্বদিগন্তে,
পৃথিবীর বক্ষ থেকে উঠল আরামের দীর্ঘনিশ্বাস,
পল্লবমর্মর বনপথে-পথে হিল্লোলিত,
পাখি ডাক দিল শাখায়-শাখায় ।
ভক্ত বললে, সময় এসেছে ।
কিসের সময় ?
যাত্রার ।
ওরা বসে ভাবলে ।
অর্থ বুঝলে না, আপন আপন মনের মতো অর্থ বানিয়ে নিলে ।

ভোরের স্পর্শ নামল মাটির গভীরে,
বিশ্বসত্তার শিকড়ে শিকড়ে কেঁপে উঠল প্রাণের চাঞ্চল্য।
কে জানে কোথা হতে একটি অতি সূক্ষ্মস্বর
সবার কানে কানে বললে,
চলো সার্থকতার তীর্থে।
এই বাণী জনতার কণ্ঠে কণ্ঠে
একটি মহৎ প্রেরণায় বেগবান হয়ে উঠল।
পুরুষেরা উপরের দিকে চোখ তুললে,
জোড় হাত মাথায় ঠেকালে মেয়েরা।
শিশুরা করতালি দিয়ে হেসে উঠল।
প্রভাতের প্রথম আলো ভক্তের মাথায় সোনার রঙের চন্দন পরালে ;
সবাই বলে উঠল, ভাই, আমরা তোমার বন্দনা করি।

৪

যাত্রীরা চারি দিক থেকে বেরিয়ে পড়ল—
সমুদ্র পেরিয়ে, পর্বত ডিঙিয়ে পথহীন প্রান্তর উত্তীর্ণ হয়ে—
এল নীলনদীর দেশ থেকে, গঙ্গার তীর থেকে,
তিব্বতের হিমমজ্জিত অধিত্যকা থেকে,
প্রাকাররক্ষিত নগরের সিংহদ্বার দিয়ে,
লতাজালজটিল অরণ্যে পথ কেটে।
কেউ আসে পায়ে হেঁটে, কেউ উটে, কেউ ঘোড়ায়, কেউ হাতিতে,
কেউ রথে চীনাংশুকের পতাকা উড়িয়ে।
নানা ধর্মের পূজারি চলল ধূপ জ্বালিয়ে, মন্ত্র প'ড়ে।
রাজা চলল, অনুচরদের বর্শাফলক রৌদ্রে দীপ্যমান,
ভেরী বাজে গুরু গুরু মেঘমন্দ্রে।
ভিক্ষু আসে ছিন্ন কন্থা প'রে
আর রাজ-অমাত্যের দল স্বর্ণলাঞ্ছনখচিত উজ্জ্বল বেশে।
জ্ঞানগরিমা ও বয়সের ভারে মন্থর অধ্যাপককে ঠেলে দিয়ে চলে
চটুলগতি বিদ্যার্থী যুবক।
মেয়েরা চলেছে কলহাস্যে, কত মাতা, কুমারী, কত বধূ ;
থালায় তাদের শ্বেতচন্দন, ঝারিতে গন্ধসলিল।
বেশ্যাও চলেছে সেই সঙ্গে ; তীক্ষ্ণ তাদের কণ্ঠস্বর,
অতিপ্রকট তাদের প্রসাধন।
চলেছে পঙ্গু, খঞ্জ, অন্ধ, আতুর,
আর সাধুবেশী ধর্মব্যবসায়ী—
দেবতাকে হাটে হাটে বিক্রয় করা যাদের জীবিকা।
সার্থকতা !
স্পষ্ট ক'রে কিছু বলে না— কেবল নিজের লোভকে
মহৎ নাম ও বৃহৎ মূল্য দিয়ে ওই শব্দটার ব্যাখ্যা করে,
আর শান্তিশঙ্কাহীন চৌর্যবৃত্তির অনন্ত সুযোগ ও আপন মলিন
ক্লিন্ন দেহমাংসের অক্লান্ত লোলুপতা দিয়ে কল্পস্বর্গ রচনা করে।

৫

দয়াহীন দুর্গম পথ উপলখণ্ডে আকীর্ণ।
ভক্ত চলেছে, তার পশ্চাতে বলিষ্ঠ এবং শীর্ণ,
তরুণ এবং জরাজর্জর, পৃথিবী শাসন করে যারা
আর যারা অর্ধাশনের মূল্যে মাটি চাষ করে।
কেউ বা ক্লান্ত বিক্ষতচরণ, কারো মনে ক্রোধ, কারো মনে সন্দেহ।
তারা প্রতি পদক্ষেপ গণনা করে আর শুধায়, কত পথ বাকি।
তার উত্তরে ভক্ত শুধু গান গায়।
শুনে তাদের ভ্রূ কুটিল হয়, কিন্তু ফিরতে পারে না,
চলমান জনপিণ্ডের বেগ এবং অনতিব্যক্ত আশার তাড়না
তাদের ঠেলে নিয়ে-যায়।
ঘুম তাদের কমে এল, বিশ্রাম তারা সংক্ষিপ্ত করলে,
পরস্পরকে ছাড়িয়ে চলবার প্রতিযোগিতায় তারা ব্যগ্র,
ভয়— পাছে বিলম্ব ক'রে বঞ্চিত হয়।
দিনের পর দিন গেল।
দিগন্তের পর দিগন্ত আসে,
অজ্ঞাতের আমন্ত্রণ অদৃশ্য সংকেতে ইঙ্গিত করে।
ওদের মুখের ভাব ক্রমেই কঠিন
আর ওদের গঞ্জনা উগ্রতর হতে থাকে।

৬

রাত হয়েছে।
পথিকেরা বটতলায় আসন বিছিয়ে বসল।
একটা দমকা হাওয়ায় প্রদীপ গেল নিবে, অন্ধকার নিবিড়—
যেন নিদ্রা ঘনিয়ে উঠল মূর্ছায়।
জনতার মধ্য থেকে কে-একজন হঠাৎ দাঁড়িয়ে উঠে
অধিনেতার দিকে আঙুল তুলে বললে,
মিথ্যাবাদী, আমাদের প্রবঞ্চনা করেছ।
ভর্ৎসনা এক কণ্ঠ থেকে আরেক কণ্ঠে উদগ্র হতে থাকল।
তীব্র হল মেয়েদের বিদ্বেষ, প্রবল হল পুরুষদের তর্জন।
অবশেষে একজন সাহসিক উঠে দাঁড়িয়ে হঠাৎ তাকে মারলে প্রচণ্ড বেগে।
অন্ধকারে তার মুখ দেখা গেল না।
একজনের পর একজন উঠল, আঘাতের পর আঘাত করলে,
তার প্রাণহীন দেহ মাটিতে লুটিয়ে পড়ল।
রাত্রি নিস্তব্ধ।
ঝর্নার কলশব্দ দূর থেকে ক্ষীণ হয়ে আসছে।
বাতাসে যূথীর মৃদুগন্ধ।

৭

যাত্রীদের মন শঙ্কায় অভিভূত।
মেয়েরা কাঁদছে ; পুরুষেরা উত্ত্যক্ত হয়ে ভর্ৎসনা করছে, চুপ করো।
কুকুর ডেকে ওঠে, চাবুক খেয়ে আর্ত কাকুতিতে তার ডাক থেমে যায়।

রাত্রি পোহাতে চায় না ।
অপরাধের অভিযোগ নিয়ে মেয়ে পুরুষে তর্ক তীব্র হতে থাকে ।
সবাই চীৎকার করে, গর্জন করে,
শেষে যখন খাপ থেকে ছুরি বেরোতে চায় এমন সময় অন্ধকার ক্ষীণ হল—
প্রভাতের আলো গিরিশৃঙ্গ ছাপিয়ে আকাশ ভরে দিলে ।
হঠাৎ সকলে স্তব্ধ ;
সূর্যরশ্মির তর্জনী এসে স্পর্শ করল
রক্তাক্ত মৃত মানুষের শান্ত ললাট ।
মেয়েরা ডাক ছেড়ে কেঁদে উঠল, পুরুষেরা মুখ ঢাকল দুই হাতে ।
কেউ বা অলক্ষিতে পালিয়ে যেতে চায়, পারে না ;
অপরাধের শৃঙ্খলে আপন বলির কাছে তারা বাঁধা ।
পরস্পরকে তারা শুধায়, কে আমাদের পথ দেখাবে ।
পূর্বদেশের বৃদ্ধ বললে,
আমরা যাকে মেরেছি সেই দেখাবে ।
সবাই নিরুত্তর ও নতশির ।
বৃদ্ধ আবার বললে, সংশয়ে তাকে আমরা অস্বীকার করেছি,
ক্রোধে তাকে আমরা হনন করেছি,
প্রেমে এখন আমরা তাকে গ্রহণ করব,
কেননা, মৃত্যুর দ্বারা সে আমাদের সকলের জীবনের মধ্যে সঞ্জীবিত
সেই মহামৃত্যুঞ্জয় ।
সকলে দাঁড়িয়ে উঠল, কণ্ঠ মিলিয়ে গান করলে
'জয় মৃত্যুঞ্জয়ের জয়' ।

৮

তরুণের দল ডাক দিল, চলো যাত্রা করি প্রেমের তীর্থে, শক্তির তীর্থে ।
হাজার কণ্ঠের ধ্বনিনির্ঝরে ঘোষিত হল—
আমরা ইহলোক জয় করব এবং লোকান্তর ।
উদ্দেশ্য সকলের কাছে স্পষ্ট নয়, কেবল আগ্রহে সকলে এক ;
মৃত্যুবিপদকে তুচ্ছ করেছে সকলের সম্মিলিত সঞ্চলমান ইচ্ছার বেগ ।
তারা আর পথ শুধায় না, তাদের মনে নেই সংশয়,
চরণে নেই ক্লান্তি ।
মৃত অধিনেতার আত্মা তাদের অন্তরে বাহিরে—
সে যে মৃত্যুকে উত্তীর্ণ হয়েছে এবং জীবনের সীমাকে করেছে অতিক্রম ।
তারা সেই ক্ষেত্র দিয়ে চলেছে যেখানে বীজ বোনা হল,
সেই ভাণ্ডারের পাশ দিয়ে যেখানে শস্য হয়েছে সঞ্চিত,
সেই অনুর্বর ভূমির উপর দিয়ে
যেখানে কঙ্কালসার দেহ বসে আছে প্রাণের কাঙাল ;
তারা চলেছে প্রজাবহুল নগরের পথ দিয়ে,
চলেছে জনশূন্যতার মধ্যে দিয়ে
যেখানে বোবা অতীত তার ভাঙা কীর্তি কোলে নিয়ে নিস্তব্ধ ;

চলেছে লক্ষ্মীছাড়াদের জীর্ণ বসতি বেয়ে
আশ্রয় যেখানে আশ্রিতকে বিদ্রূপ করে।
রৌদ্রদগ্ধ বৈশাখের দীর্ঘ প্রহর কাটল পথে পথে।
সন্ধ্যাবেলায় আলোক যখন ম্লান তখন তারা কালজ্ঞকে শুধায়,
ওই কি দেখা যায় আমাদের চরম আশার তোরণচূড়া।
সে বলে, না, ও যে সন্ধ্যাভ্রশিখরে অস্তগামী সূর্যের বিলীয়মান আভা।
তরুণ বলে, থেমো না বন্ধু, অন্ধতমিস্র রাত্রির মধ্য দিয়ে
আমাদের পৌঁছতে হবে মৃত্যুহীন জ্যোতির্লোকে।
অন্ধকারে তারা চলে।
পথ যেন নিজের অর্থ নিজে জানে,
পায়ের তলার ধূলিও যেন নীরব স্পর্শে দিক চিনিয়ে দেয়।
স্বর্গপথযাত্রী নক্ষত্রের দল মূক সংগীতে বলে, সাথি, অগ্রসর হও।
অধিনেতার আকাশবাণী কানে আসে— আর বিলম্ব নেই।

৯

প্রত্যূষের প্রথম আভা
অরণ্যের শিশিরবর্ষী পল্লবে পল্লবে ঝলমল করে উঠল।
নক্ষত্রসংকেতবিদ্ জ্যোতিষী বললে, বন্ধু, আমরা এসেছি।
পথের দুই ধারে দিক্‌প্রান্ত অবধি
পরিণত শস্যশীর্ষ স্নিগ্ধ বায়ুহিল্লোলে দোলায়মান—
আকাশের স্বর্ণলিপির উত্তরে ধরণীর আনন্দবাণী।
গিরিপদবর্তী গ্রাম থেকে নদীতলবর্তী গ্রাম পর্যন্ত
প্রতিদিনের লোকযাত্রা শান্ত গতিতে প্রবহমান—
কুমোরের চাকা ঘুরছে গুঞ্জনস্বরে,
কাঠুরিয়া হাটে আনছে কাঠের ভার,
রাখাল ধেনু নিয়ে চলেছে মাঠে,
বধূরা নদী থেকে ঘট ভ'রে যায় ছায়াপথ দিয়ে।
কিন্তু কোথায় রাজার দুর্গ, সোনার খনি,
মারণ-উচাটন-মন্ত্রের পুরাতন পুঁথি?
জ্যোতিষী বললে, নক্ষত্রের ইঙ্গিতে ভুল হতে পারে না,
তাদের সংকেত এইখানেই এসে থেমেছে।
এই বলে ভক্তিনম্রশিরে পথপ্রান্তে একটি উৎসের কাছে গিয়ে সে দাঁড়ালো।
সেই উৎস থেকে জলস্রোত উঠছে যেন তরল আলোক,
প্রভাত যেন হাসি-অশ্রুর গলিতমিলিত গীতধারায় সমুচ্ছল।
নিকটে তালীকুঞ্জতলে একটি পর্ণকুটির
অনির্বচনীয় স্তব্ধতায় পরিবেষ্টিত।
দ্বারে অপরিচিত সিন্ধুতীরের কবি গান গেয়ে বলছে—
মাতা, দ্বার খোলো।

১০

প্রভাতের একটি রবিরশ্মি রুদ্ধদ্বারের নিম্নপ্রান্তে তির্যক্ হয়ে পড়েছে।
সম্মিলিত জনসংঘ আপন নাড়ীতে নাড়ীতে যেন শুনতে পেলে
সৃষ্টির সেই প্রথম পরমবাণী— মাতা, দ্বার খোলো।
দ্বার খুলে গেল।
মা বসে আছেন তৃণশয্যায়, কোলে তাঁর শিশু,
উষার কোলে যেন শুকতারা।
দ্বারপ্রান্তে প্রতীক্ষাপরায়ণ সূর্যরশ্মি শিশুর মাথায় এসে পড়ল।
কবি দিলে আপন বীণার তারে ঝংকার, গান উঠল আকাশে—
জয় হোক মানুষের, ওই নবজাতকের, ওই চিরজীবিতের।
সকলে জানু পেতে বসল, রাজা এবং ভিক্ষু, সাধু এবং পাপী, জ্ঞানী এবং মূঢ়;
উচ্চস্বরে ঘোষণা করলে— জয় হোক মানুষের,
ওই নবজাতকের, ওই চিরজীবিতের।

[ শ্রাবণ ১৩৩৮ ]

## শাপমোচন

গন্ধর্ব সৌরসেন সুরলোকের সংগীতসভায়
কলানায়কদের অগ্রণী।
সেদিন তার প্রেয়সী মধুশ্রী গেছে সুমেরুশিখরে
সূর্যপ্রদক্ষিণে।
সৌরসেনের মন ছিল উদাসী।
অনবধানে তার মৃদুঙ্গের তাল গেল কেটে,
উর্বশীর নাচে শমে পড়ল বাধা,
ইন্দ্রাণীর কপোল উঠল রাঙা হয়ে।
স্খলিতছন্দ সুরসভার অভিশাপে
গন্ধর্বের দেহশ্রী বিকৃত হয়ে গেল,
অরুণেশ্বর নাম নিয়ে তার জন্ম হল
গান্ধাররাজগৃহে।
মধুশ্রী ইন্দ্রাণীর পাদপীঠে মাথা রেখে পড়ে রইল;
বললে, 'বিচ্ছেদ ঘটিয়ো না,
একই লোকে আমাদের গতি হোক,
একই দুঃখভোগে, একই অবমাননায়।'
শচী সকরুণ দৃষ্টিতে ইন্দ্রের পানে তাকালেন।
ইন্দ্র বললেন, 'তথাস্তু, যাও মর্তে—
সেখানে দুঃখ পাবে, দুঃখ দেবে।
সেই দুঃখে ছন্দঃপাতন-অপরাধের ক্ষয়।'
মধুশ্রী জন্ম নিল মদ্ররাজকুলে, নাম নিল কমলিকা।

একদিন গান্ধারপতির চোখে পড়ল মদ্ররাজকন্যার ছবি।
সেই ছবি তার দিনের চিন্তা, তার রাত্রের স্বপ্নের 'পরে
আপন ভূমিকা রচনা করলে।
গান্ধারের দূত এল মদ্ররাজধানীতে।
বিবাহপ্রস্তাব শুনে রাজা বললে,
'আমার কন্যার দুর্লভ ভাগ্য।'

ফাল্গুন মাসের পুণ্যতিথিতে শুভলগ্ন।
রাজহস্তীর পৃষ্ঠে রত্নাসনে মদ্ররাজসভায়
এসেছে মহারাজ অরুণেশ্বরের অঙ্কবিহারিণী বীণা।
স্তব্ধসংগীতে সেই রাজপ্রতিনিধির সঙ্গে কন্যার বিবাহ।
যথাকালে রাজবধূ এল পতিগৃহে।

নির্বাণদীপ অন্ধকার ঘরেই প্রতি রাত্রে স্বামীর কাছে বধূসমাগম।
কমলিকা বলে, 'প্রভু, তোমাকে দেখবার জন্যে
আমার দিন আমার রাত্রি উৎসুক। আমাকে দেখা দাও।'
রাজা বলে, 'আমার গানেই তুমি আমাকে দেখো।'
অন্ধকারে বীণা বাজে।
অন্ধকারে গান্ধর্বীকলার নৃত্যে বধূকে বর প্রদক্ষিণ করে।
সেই নৃত্যকলা নির্বাসনের সঙ্গিনী হয়ে এসেছে
তার মর্তদেহে।
নৃত্যের বেদনা রানীর বক্ষে এসে দুলে দুলে ওঠে,
নিশীথরাত্রে সমুদ্রে জোয়ার এলে
তার ঢেউ যেমন লাগে তটভূমিতে—
অশ্রুতে প্লাবিত করে দেয়।

একদিন রাত্রির তৃতীয় প্রহরের শেষে
যখন শুকতারা পূর্বগগনে,
কমলিকা তার সুগন্ধি এলো চুলে রাজার দুই পা ঢেকে দিলে;
বললে, 'আদেশ করো আজ উষার প্রথম আলোকে
তোমাকে প্রথম দেখব।'
রাজা বললে, 'প্রিয়ে, না-দেখার নিবিড় মিলনকে
নষ্ট কোরো না এই মিনতি।'
মহিষী বললে, 'প্রিয়প্রসাদ থেকে
আমার দুই চক্ষু কি চিরদিন বঞ্চিত থাকবে।
অন্ধতার চেয়েও এ যে বড়ো অভিশাপ।'
অভিমানে মহিষী মুখ ফেরালে।
রাজা বললে, 'কাল চৈত্রসংক্রান্তি।
নাগকেশরের বনে নিভৃতে সখাদের সঙ্গে আমার নৃত্যের দিন।
প্রাসাদশিখর থেকে চেয়ে দেখো।'
মহিষীর দীর্ঘনিশ্বাস পড়ল;
বললে, 'চিনব কী করে।'

র'জা বললে, 'যেমন খুশি কল্পনা করে নিয়ো,
সেই কল্পনাই হবে সত্য।'

চৈত্রসংক্রান্তির রাত্রে আবার মিলন।
মহিষী বললে, 'দেখলাম নাচ। যেন মঞ্জরিত শালতরুশ্রেণীতে
বসন্তবাতাসের মত্ততা।
সকলেই সুন্দর,
যেন ওরা চন্দ্রলোকের শুক্লপক্ষের মানুষ।
কেবল একজন কুশ্রী কেন রসভঙ্গ করলে, ও যেন রাহুর অনুচর।
ওখানে কী গুণে সে পেল প্রবেশের অধিকার।'
রাজা স্তব্ধ হয়ে রইল।
কিছু পরে বললে, 'ওই কুশ্রীর পরম বেদনাতেই তো সুন্দরের আহ্বান।
কালো মেঘের লজ্জাকে সান্ত্বনা দিতেই সূর্যরশ্মি তার ললাটে পরায় ইন্দ্রধনু,
মরুনীরস কালো মর্তের অভিশাপের উপর স্বর্গের করুণা যখন রূপ ধরে
তখনই তো শ্যামলসুন্দরের আবির্ভাব।
প্রিয়তমে, সেই করুণাই কি তোমার হৃদয়কে কাল মধুর করে নি।'
'না মহারাজ, না' ব'লে মহিষী দুই হাতে মুখ ঢাকলে।
রাজার কণ্ঠের সুরে অশ্রুর ছোঁওয়া লাগল;
বললে, 'যাকে দয়া করলে হৃদয় তোমার ভরে উঠত
তাকে ঘৃণা ক'রে মনকে কেন পাথর করলে।'
'রসবিকৃতির পীড়া সইতে পারি নে'
এই ব'লে মহিষী আসন থেকে উঠে পড়ল।
রাজা তার হাত ধরলে;
বললে, 'একদিন সইতে পারবে আপনারই আন্তরিক রসের দাক্ষিণ্যে—
কুশ্রীর আত্মত্যাগে সুন্দরের সার্থকতা।'
ভ্রূ কুটিল করে মহিষী বললে,
'অসুন্দরের জন্যে তোমার এই অনুকম্পার অর্থ বুঝি নে।
ওই শোনো, উষার প্রথম কোকিলের ডাক,
অন্ধকারের মধ্যে তার আলোকের অনুভূতি।
আজ সূর্যোদয়মুহূর্তে তোমারও প্রকাশ হবে
আমার দিনের মধ্যে, এই আশায় রইলাম।'
রাজা বললে, 'তাই হোক, ভীরুতা যাক কেটে।'
দেখা হল।
ট'লে উঠল যুগলের সংসার।
'কী অন্যায়— কী নিষ্ঠুর বঞ্চনা'!
বলতে বলতে কমলিকা ঘর থেকে ছুটে পালিয়ে গেল।

গেল বহুদূরে
বনের মধ্যে মৃগয়ার জন্যে যে নির্জন রাজগৃহ আছে সেইখানে।
কুয়াশায় শুকতারার মতো লজ্জায় সে আচ্ছন্ন।
রাত্রি যখন দুই প্রহর তখন আধ-ঘুমে সে শুনতে পায়
এক বীণাধ্বনির আর্তরাগিণী।

স্বপ্নে বহুদূরের আভাস আসে,
মনে হয় এই সুর চিরদিনের চেনা।
রাতের পরে রাত গেল।
অন্ধকারে তরুতলে যে মানুষ ছায়ার মতো নাচে
তাকে চোখে দেখে না, তাকে হৃদয়ে দেখা যায়—
যেমন দেখা যায় জনশূন্য দেওদার বনের দোলায়িত শাখায়
দক্ষিণসমুদ্রের হাওয়ার হাহাকার-মূর্তি।

এ কী হল রাজমহিষীর।
কোন্ হতাশের বিরহ তার বিরহকে জাগিয়ে তোলে!
মাটির প্রদীপ-শিখায় সোনার প্রদীপ জ্বলে উঠল বুঝি।
রাতজাগা পাখি নিস্তব্ধ নীড়ের পাশ দিয়ে হুহু করে উড়ে যায়,
তার পাখার শব্দে ঘুমন্ত পাখির পাখা উৎসুক হয়ে ওঠে যে।
বীণায় বাজতে থাকে কেদারা, বেহাগ, বাজে কালাংড়া।
আকাশে আকাশে তারাগুলি যেন তামসী তপস্বিনীর নীরব জপমন্ত্র।
রাজমহিষী বিছানার 'পরে উঠে বসে।
স্রস্ত তার বেণী, ত্রস্ত তার বক্ষ।
বীণার গুঞ্জরণ আকাশে মেলে দেয় এক অন্তহীন অভিসারের পথ।
রাগিণী-বিছানো সেই শূন্যপথে বেরিয়ে পড়ে তার মন।
কার দিকে। দেখার আগে যাকে চিনেছিল তারই দিকে।

একদিন নিমফুলের গন্ধ অন্ধকার ঘরে অনির্বচনীয়ের আমন্ত্রণ নিয়ে এসেছে।
মহিষী বিছানা ছেড়ে বাতায়নের কাছে এসে দাঁড়ালো।
নীচে সেই ছায়ামূর্তির নৃত্য, বিরহের সেই ঊর্মি-দোলা।
মহিষীর সমস্ত দেহ কম্পিত।
ঝিল্লিঝংকৃত রাত, কৃষ্ণপক্ষের চাঁদ দিগন্তে।
অস্পষ্ট আলোয় অরণ্য স্বপ্নে কথা কইছে।
সেই বোবা বনের ভাষাহীন বাণী লাগল রাজমহিষীর অঙ্গে অঙ্গে।
কখন নাচ আরম্ভ হল সে জানে না।
এ নাচ কোন্ জন্মান্তরের, কোন্ লোকান্তরের।

গেল আরো দুই রাত।
অভিসারের পথ একান্তই শেষ হয়ে আসছে এই জানলারই কাছে।
সেদিন বীণায় পরজের বিহ্বল মিড়।
কমলিকা আপন মনে নীরবে বলছে,
'ওগো কাতর, ওগো হতাশ, আর ডেকো না।
আমার আর দেরি নেই।'
কিন্তু যাবে কার কাছে।
চোখে না দেখেছিল যাকে তারই কাছে তো?
কেমন করে হবে।
দেখা-মানুষ আজ না-দেখা মানুষকে ছিনিয়ে নিয়ে

পাঠিয়ে দিলে সাত-সমুদ্র-পারে রূপকথার দেশে।
সেখানকার পথ কোন্ দিকে।

আরো এক রাত যায়।
কৃষ্ণপক্ষের চাঁদ ডুবেছে অমাবস্যার তলায়।
আঁধারের ডাক কী গভীর।
পথ-না-জানা যত-সব গুহা-গহ্বর মনের মধ্যে প্রচ্ছন্ন,
এই ডাক সেখানে গিয়ে প্রতিধ্বনি জাগায়।
সেই অস্ফুট আকাশবাণীর সঙ্গে মিলে ওই যে বাজে বীণায় কানাড়া।
রাজমহিষী উঠে দাঁড়িয়ে বললে, 'আজ আমি যাব।
আমার চোখকে আমি আর ভয় করি নে।'
পথের শুকনো পাতা পায়ে পায়ে বাজিয়ে দিয়ে
সে গেল পুরাতন অশথ গাছের তলায়।
বীণা থামল।
মহিষী থমকে দাঁড়ালো।
রাজা বললে, 'ভয় কোরো না প্রিয়ে, ভয় কোরো না।'
তার গলার স্বর জলে-ভরা মেঘের দূর গুরু-গুরু ধ্বনির মতো।
'আমার কিছু ভয় নেই, তোমারই জয় হল।'
এই বলে মহিষী আঁচলের আড়াল থেকে প্রদীপ বের করলে,
ধীরে ধীরে তুললে রাজার মুখের কাছে।
কণ্ঠ দিয়ে কথা বেরোতে চায় না, পলক পড়ে না চোখে।
বলে উঠল, 'প্রভু আমার, প্রিয় আমার,
এ কী সুন্দর রূপ তোমার।'

পৌষ ১৩৩৮

## ছুটি

দাও-না ছুটি,
কেমন করে বুঝিয়ে বলি
কোন্‌খানে।
যেখানে ওই শিরীষ-বনের গন্ধপথে
মৌমাছিদের কাঁপছে ডানা সারাবেলা।
যেখানেতে মেঘ-ভাসা ওই সুদূরতা,
জলের প্রলাপ যেখানে প্রাণ উদাস করে
সন্ধ্যাতারা ওঠার মুখে,
যেখানে সব প্রশ্ন গেছে থেমে—
শূন্য ঘরে অতীত স্মৃতি গুন্‌গুনিয়ে
ঘুম ভাঙিয়ে রাখে না আর বাদলরাতে।
যেখানে এই মন
গোরুচরা মাঠের মধ্যে স্তব্ধ বটের মতো
গাঁয়ে-চলা পথের পাশে।

কেউ বা এসে প্রহর-খানেক বসে তলায়,
পা ছড়িয়ে কেউ বা বাজায় বাঁশি,
নববধূর পাল্‌কিখানা নামিয়ে রাখে
ক্লান্ত দুই-পহরে ;
কৃষ্ণ-একাদশীর রাতে
ছায়ার সঙ্গে ঝিল্লিরবে জড়িয়ে পড়ে
চাঁদের শীর্ণ আলো ।
যাওয়া-আসার স্রোত বহে যায় দিনে রাতে—
ধরে-রাখার নাই কোনো আগ্রহ,
দূরে রাখার নাই তো অভিমান ।
রাতের তারা স্বপ্নপ্রদীপখানি
ভোরের আলোয় ভাসিয়ে দিয়ে
যায় চলে, তার দেয় না ঠিকানা ।

৩১ ভাদ্র ১৩৩৯

## গানের বাসা

তোমরা দুটি পাখি,
মিলন-বেলায় গান কেন আজ
মুখে মুখে নীরব হল ।
আতশবাজির বক্ষ থেকে
চতুর্দিকে স্ফুলিঙ্গ সব ছিটকে পড়ে—
তেমনি তোমাদের
বিরহতাপ ছড়িয়ে গিয়েছিল
সারারাত্রি সুরে সুরে বনের থেকে বনে ।
গানের মূর্তি নিয়ে তারা পড়ল না তো ধরা—
বাতাস তাদের মিলিয়ে দিল
দিগন্তরের অরণ্যচ্ছায়ায় ।

আমরা মানুষ, ভালোবাসার জন্যে বাসা বাঁধি,
চিরকালের ভিত গড়ি তার গানের সুরে ;
খুঁজে আনি জরাবিহীন বাণী
সে মন্দিরের গাঁথন দিতে ।
বিশ্বজনের সবার জন্যে সে গান থাকে
সব প্রেমিকের প্রাণের আসন মেলে দিয়ে ।
বিপুল হয়ে উঠেছে সে
দেশে দেশে কালে কালে ।
মাটির মধ্যখানে থেকে
মাটিকে সে অনেক দূরে ছাড়িয়ে তোলে মাথা
কল্পস্বর্গলোকে ।

সহজ ছন্দে যায় আনন্দে জীবন তোমাদের
উধাও পাখার নাচের তালে।
দুরু দুরু কোমল বুকের প্রেমের বাসা
আপনি আছে বাঁধা
পাখির ভুবনে।
প্রাণের রসের শ্যামল মধুর,
মুখরিত গুঞ্জনে মর্মরে,
ঝলকিত চিকন পাতার দোলনে কম্পনে,
পুলকিত ফুলের উল্লাসে,
নব নব ঋতুর মায়া-তুলি
সাজায় তারে নবীন রঙে—
মনে-রাখা ভুলে-যাওয়া
যেন দুটি প্রজাপতির মতো
সেই নিভৃতে অনায়াসে হালকা পাখায়
আলোছায়ার সঙ্গে বেড়ায় খেলে।

আমরা কেবল বানিয়ে তুলি
আপন ব্যথার রঙে রসে
ধূলির থেকে পালিয়ে যাবার সৃষ্টিছাড়া ঠাঁই,
বেড়া দিয়ে আগলে রাখি
ভালোবাসার জন্যে দূরের বাসা—
সেই আমাদের গান।

৩১ ভাদ্র ১৩৩৯

## পয়লা আশ্বিন

হিমের শিহর লেগেছে আজ মৃদু হাওয়ায়
আশ্বিনের এই প্রথম দিনে।
ভোরবেলাকার চাঁদের আলো
মিলিয়ে আসে শ্বেতকরবীর রঙে।
শিউলিফুলের নিশ্বাস বয়
ভিজে ঘাসের 'পরে,
তপস্বিনী উষার পরা পুজোর চেলির
গন্ধ যেন
আশ্বিনের এই প্রথম দিনে।

পুব আকাশে শুভ্র আলোর শঙ্খ বাজে—
বুকের মধ্যে শব্দ যে তার
রক্তে লাগায় দোলা।

কত যুগের কত দেশের বিশ্ববিজয়ী
মৃত্যুপথে ছুটেছিল
অমর প্রাণের অসাধ্য সন্ধানে।
তাদেরই সেই বিজয়শঙ্খ
রেখে গেছে অরব ধ্বনি
শিশির-ধোওয়া রোদে।
বাজল রে আজ বাজল রে তার
ঘর-ছাড়ানো ডাক
আশ্বিনের এই প্রথম দিনে।

ধনের বোঝা, খ্যাতির বোঝা, দুর্ভাবনার বোঝা
ধুলোয় ফেলে দিয়ে
নিরুদ্‌বেগে চলেছিল জটিল সংকটে।
ললাট তাদের লক্ষ্য ক'রে
পঙ্কপিণ্ড হেনেছিল
দুর্জনেরা মলিন হাতে;
নেমেছিল উল্কা আকাশ থেকে,
পায়ের তলায় নীরস নিঠুর পথ
তুলেছিল গুপ্ত ক্ষুদ্র কুটিল কাঁটা।
পায় নি আরাম, পায় নি বিরাম,
চায় নি পিছন ফিরে;
তাদেরই সেই শুভ্রকেতনগুলি
ওই উড়েছে শরৎপ্রাতের মেঘে
আশ্বিনের এই প্রথম দিনে।

ভয় কোরো না, লোভ কোরো না, ক্ষোভ কোরো না,
জাগো আমার মন—
গান জাগিয়ে চলো সমুখ-পথে
যেখানে ওই কাশের চামর দোলে
নবসূর্যোদয়ের দিকে।
নৈরাশ্যের নখর হতে
রক্ত-ঝরা আপ্‌নাকে আজ ছিন্ন করে আনো,
আশার মোহ-শিকড়গুলো উপড়ে দিয়ে যাও—
লালসাকে দলো পায়ের তলায়।
মৃত্যুতোরণ যখন হবে পার
পরাজয়ের গ্লানিভরে মাথা তোমার না হয় যেন নত।
ইতিহাসের আত্মজয়ী বিশ্ববিজয়ী
তাদের মাভৈঃ বাণী বাজে নীরব নির্ঘোষণে
নির্মল এই শরৎ-রৌদ্রালোকে
আশ্বিনের এই প্রথম দিনে।

১ আশ্বিন ১৩৩৯

# উৎসর্গ

শ্রীমান কবি নজরুল ইসলাম

স্নেহভাজনেষু

১০ ফাল্গুন

১৩২৯

# বসন্ত

রাজা। কবি!

কবি। কী মহারাজ।

রাজা। আমি মন্ত্রণাসভা থেকে পালিয়ে এসেছি।

কবি। সৎকার্য করেছেন। কিন্তু মহারাজের এমন সুমতি হল কেন।

রাজা। বৎসর শেষ হয়ে এল, রাজকোষ শূন্যপ্রায়। মন্ত্রণাসভায় বসলেই সচিবরা আসেন তাঁদের নিজ বিভাগের জন্যে টাকা দাবি করতে। কাজেই পলায়ন ছাড়া গতি নেই।

কবি। এতে উপকার হবে।

রাজা। কার উপকার হবে।

কবি। রাজ্যের।

রাজা। সে কি কথা!

কবি। রাজা মাঝে-মাঝে সরে দাঁড়ালে প্রজারা রাজত্ব করবার অবকাশ পায়।

রাজা। তার অর্থ কী হল।

কবি। রাজার অর্থ যখন শূন্যে এসে ঠেকে প্রজা তখন নিজের অর্থ খুঁজে বের করে, তাতেই তার রক্ষা।

রাজা। কবি, তোমার কথাগুলো বাঁকা ঠেকছে। মন্ত্রণাসভা ছেড়ে এসেছি, আবার তোমার সঙ্গও ছাড়তে হবে নাকি।

কবি। না, তার দরকার হবে না। আপনি যখন পলাতক তখন তো আমাদেরই দলে এসে পড়েছেন।

রাজা। তোমার দলে?

কবি। হাঁ মহারাজ, আমি জন্মপলাতক।

গান

আমরা বাস্তুছাড়ার দল,
ভবের পদ্মপত্রে জল।
আমরা করছি টলমল।
মোদের আসাযাওয়া শূন্য হাওয়া
নাইকো ফলাফল।

রাজা। তুমি আমাকে দলে টানতে চাও? অতদূর এগোতে পারব না। আমাকে মন্ত্রীরা মিলে সভাছাড়া করেছে, তাই বলে কি কবির দলে ভিড়ে শেষে—

কবি। শুধু আমাকে দেখে ভয় পাবেন না, এ দলে আপনি রাজসঙ্গীও পাবেন।

রাজা। রাজসঙ্গী? কে বলো তো।

কবি। ঋতুরাজ।

রাজা। ঋতুরাজ? বসন্ত?

কবি। হাঁ মহারাজ। তিনি চিরপলাতক। আমারই মতো। পৃথ্বী তাঁকে সিংহাসনে বসিয়ে পৃথ্বীপতি করতে চেয়েছিল কিন্তু তিনি—

রাজা। বুঝেছি, বোধ করি রাজকোষের অবস্থা দেখে পালাতে ইচ্ছে করছেন।

কবি। পৃথিবীর রাজকোষ পূর্ণ করে দিয়ে তিনি পালান।

রাজা। কী দুঃখে।

কবি। দুঃখে নয়, আনন্দে।

রাজা। কবি, তোমার হেঁয়ালি রাখো ; আমার অধ্যাপকের দল তোমার হেঁয়ালি শুনে রাগ করে, বলে ওগুলোর কোনো অর্থ নেই। আজ বসন্ত-উৎসবে কী পালা তৈরি করেছ সেইটে বলো।

কবি। আজ সেই পলাতকার পালা।

রাজা। বেশ বেশ। বুঝতে পারব তো ?

কবি। বোঝাবার চেষ্টা করি নি।

রাজা। তাতে ক্ষতি নেই। কিন্তু না-বোঝাবার চেষ্টা কর নি তো ?

কবি। না মহারাজ, এতে মূলেই অর্থ নেই, বোঝা না-বোঝার কোনো বালাই নেই, কেবল এতে সুর আছে।

রাজা। আচ্ছা বেশ, শুরু হোক। কিন্তু ও দিকে মন্ত্রণাসভার কাজ চলছে, আওয়াজ শুনে মন্ত্রীরা তো—

কবি। হাঁ মহারাজ, তাঁরাসুদ্ধ হয়তো পলাতকার দলে যোগ দিতে পারেন। তাতে দোষ কী হয়েছে। ফাল্গুন-যে পড়েছে।

রাজা। সর্বনাশ ! এখানে এসে যদি আবার—

কবি। ভয় নেই। শূন্যকোষের কথাটা স্মরণ করিয়ে দেবার ভারই মন্ত্রীদের বটে, কিন্তু শূন্যকোষের কথা ভুলিয়ে দেবার ভারই তো কবির উপরে।

রাজা। তা হলে ভালো কথা। তা হলে আর দেরি নয়। ভোলবার অত্যন্ত দরকার হয়েছে। দলবল সব প্রস্তুত তো ? আমাদের নাট্যাচার্য দিনপতি—

কবি। ঐ তো তিনি ভারতীর কমলবনের মধুগন্ধে বিহ্বল হয়ে বসে আছেন।

রাজা। দেখে মনে হচ্ছে বটে শূন্য রাজকোষের কথায় ওঁর কিছুমাত্র খেয়াল নেই।

কবি। উনি আমাদের উৎসবের বন্ধু, দুর্ভিক্ষের দিনে ওঁকে না হলে চলে না। কারণ উনি ক্ষুধার কথা সুধা দিয়ে ভোলান।

রাজা। সাধু ! আমার মন্ত্রীদের সঙ্গে ওঁর পরিচয় করিয়ে দিতে হবে। বিশেষত আমার অর্থসচিবের সঙ্গে। তিনি অত্যন্ত গম্ভীর হয়ে আছেন। তাঁর মনে যদি পুলক-সঞ্চার করতে পারেন তা হলে—

কবি। ফস্ করে বেশি আশা দিয়ে ফেলবেন না— রাজকোষের অবস্থা যেরকম—

রাজা। হাঁ হাঁ, বটে বটে।— আচ্ছা, তবে তোমার পালা আরম্ভ হবে কী দিয়ে।

কবি। ঋতুরাজ আসবেন, প্রস্তুত হবার জন্যে আকাশে একটা ডাক পড়েছে।

রাজা। বলছে কী।

কবি। বলছে, সব দিয়ে ফেলতে হবে।

রাজা। নিজেকে একেবারে শূন্য করে ? সর্বনাশ !

কবি। না, নিজেকে পূর্ণ করে। নইলে দেওয়া তো ফাঁকি দেওয়া।

রাজা। মানে কী হল।

কবি। যে-দেওয়া সত্যি, সে দেওয়াতে ভরতি করে। বসন্ত-উৎসবে দানের দ্বারাই ধরণী ধনী হয়ে উঠবে।

রাজা। তা হলে ধরণীর সঙ্গে ধরণীপতির ঐখানে অমিল দেখতে পাচ্ছি। আমি তো দান করতে গিয়ে প্রায়ই বিপদে পড়ি— অর্থসচিবের মুখ অত্যন্ত গম্ভীর হতে থাকে।

কবি। যে-দান সত্য তার দ্বারা বাইরের ধন বিনাশ পায়, অন্তরের ধন বিকাশ পেতে থাকে।

রাজা। ও আবার কী। এটা উপদেশের মতো শোনাচ্ছে, কবি।

কবি। তা হলে আর দেরি নয়, গান শুরু হোক।

বসন্তের পরিচরগণ

সব দিবি কে, সব দিবি পায়,
আয় আয় আয়।
ডাক পড়েছে ওই শোনা যায়,
আয় আয় আয়।
আসবে-যে সে স্বর্ণরথে,
জাগবি কারা রিক্ত পথে
পৌষরজনী তাহার আশায়।
আয় আয় আয়।
ক্ষণেক কেবল তাহার খেলা,
হায় হায় হায়।
তার পরে তার যাবার বেলা,
হায় হায় হায়।
চলে গেলে জাগবি যবে
ধনরতন বোঝা হবে,
বহন করা হবে-যে দায়।
হায় হায় হায়।

রাজা। দাবি তো কম নয়।
কবি। দাবি বড়ো হলেই দান সহজ হয়; ছোটো হলেই কৃপণতা জাগায়।
রাজা। তা এরা সব রাজী আছে?
কবি। ওদের মুখেই শুনে নিন।

বনভূমি

বাকি আমি রাখব না কিছুই।
তোমার চলার পথে পথে
ছেয়ে দেব ভুঁই।
ওগো মোহন, তোমার উত্তরীয়
গন্ধে আমার ভরে নিয়ো,
উজাড় করে দেব পায়ে
বকুল বেলা জুঁই।
দখিনসাগর পার হয়ে-যে
এলে পথিক তুমি।
আমার সকল দেব অতিথিরে
আমি বনভূমি।
আমার কুলায়ভরা রয়েছে গান,
সব তোমারেই করেছি দান,
দেবার কাঙাল করে আমায়
চরণ যখন ছুঁই।

আম্রকুঞ্জ

ফল ফলাবার আশা আমি মনেই রাখি নি রে।
আজ আমি তাই মুকুল ঝরাই দক্ষিণসমীরে।
বসন্তগান পাখিরা গায়,
বাতাসে তার সুর ঝরে যায়,
মুকুল ঝরার ব্যাকুল খেলা
আমারই সেই রাগিণী রে।
জানি নে ভাই, ভাবি নে তাই কী হবে মোর দশা
যখন আমার সারা হবে সকল ঝরা খসা।
এই কথা মোর শূন্য ডালে
বাজবে সেদিন তালে তালে,
'চরম দেওয়ায় সব দিয়েছি
মধুর মধুযামিনীরে।'

রাজা। ভাবখানা বুঝেছি কবি।
কবি। কী বুঝলেন।
রাজা। 'ফল ফলাব' বলে কোমর বেঁধে বসলে ফল ফলে না। মনের আনন্দে 'ফল চাই নে' বলতে পারলে, ফল আপনি ফলে ওঠে। আম্রকুঞ্জ মুকুল ঝরাতে ভরসা পায় বলেই তার ফল ধরে।
কবি। মহারাজ, এটা যেন উপদেশের মতো শোনাচ্ছে।
রাজা। ঠিক কথা। তা হলে গান ধরো।

করবী

যদি তারে নাই চিনি গো
সে কি আমায় নেবে চিনে
এই নব ফাল্গুনের দিনে।
(জানি নে জানি নে)
সে কি আমার কুঁড়ির কানে
ক'বে কথা গানে গানে,
পরান তাহার নেবে কিনে
এই নব ফাল্গুনের দিনে?
(জানি নে জানি নে)
সে কি আপন রঙে ফুল রাঙাবে।
সে কি মর্মে এসে ঘুম ভাঙাবে।
ঘোমটা আমার নতুন পাতার
হঠাৎ দোলা পাবে কি তার।
গোপন কথা নেবে জিনে
এই নব ফাল্গুনের দিনে?
(জানি নে জানি নে)

রাজা। ও দিকে ও কিসের গোলমাল শুনতে পাই।
কবি। দখিনহাওয়া যে এল।

রাজা। তা হয়েছে কী।

কবি। বাইরের বেণুবন উতলা হয়ে উঠেছে, কিন্তু ঘরের কোণের দীপশিখাটি নববধূর মতো শঙ্কিত।

বেণুবন

দখিনহাওয়া, জাগো জাগো
জাগাও আমার সুপ্ত এ প্রাণ।
আমি বেণু, আমার শাখায়
নীরব-যে হায় কত-না গান।
(জাগো জাগো)

দীপশিখা

ধীরে ধীরে ধীরে বও
ওগো উতল হাওয়া।
নিশীথরাতের বাঁশি বাজে,
শান্ত হও গো, শান্ত হও।

বেণুবন

পথের ধারে আমার-কারা
ওগো পথিক বাঁধনহারা,
নৃত্য তোমার চিত্তে আমার
মুক্তিদোলা করে যে দান।

দীপশিখা

আমি প্রদীপশিখা তোমার লাগি
ভয়ে ভয়ে একা জাগি,
মনের কথা কানে-কানে,
মৃদু মৃদু কও।

বেণুবন

গানের পাখা যখন খুলি
বাধাবেদন তখন ভুলি।

দীপশিখা

তোমার দূরের গাথা বনের বাণী
ঘরের কোণে দেয়-যে আনি।

বেণুবন

যখন আমার বুকের মাঝে
তোমার পথের বাঁশি বাজে,

বন্ধভাঙার ছন্দে আমার
মৌন কাঁদন হয় অবসান।
দখিনহাওয়া, জাগো জাগো,
জাগাও আমার সুপ্ত এ প্রাণ।

দীপশিখা

আমার কিছু কথা আছে
ভোরের বেলার তারার কাছে,
সেই কথাটি তোমার কানে
চুপি চুপি লও।
ধীরে ধীরে বও
ওগো উতল হাওয়া।

ঋতুরাজের পরিচরবর্গ

সহসা ডালপালা তোর উতলা-যে!
(ও চাঁপা, ও করবী)
কারে তুই দেখতে পেলি
আকাশ-মাঝে
জানি না যে।
কোন্ সুরের মাতন হাওয়ায় এসে
বেড়ায় ভেসে,
(ও চাঁপা, করবী)
কার নাচনের নূপুর বাজে
জানি না যে।
তোরে ক্ষণে ক্ষণে চমক লাগে।
কোন্ অজানার ধেয়ান যে তোর
মনে জাগে।
কোন্ রঙের মাতন উঠল দুলে।
ফুলে ফুলে,
(ও চাঁপা, ও করবী)
কে সাজালে রঙিন সাজে
জানি না যে।

কবি। ঋতুরাজের দূতেরা ভাবছে কেউ খবর পায় নি— পায়ের শব্দ শোনা যাচ্ছে না। কিন্তু পায়ের শব্দ যে হৃৎকম্পনের মধ্যে ধরা পড়ে।

মাধবী

সে কি ভাবে গোপন রবে
লুকিয়ে হৃদয় কাড়া।
তাহার আসা হাওয়ায় ঢাকা,
সে যে সৃষ্টিছাড়া।

হিয়ায় হিয়ায় জাগল বাণী,
পাতায় পাতায় কানাকানি,
'ওই এল যে', 'ওই এল যে'
পরান দিল সাড়া।
এই তো আমার আপনারই এই
ফুল ফোটানোর মাঝে
তারে দেখি নয়ন ভ'রে
নানা রঙের সাজে।
এই-যে পাখির গানে গানে
চরণধ্বনি বয়ে আনে,
বিশ্ববীণার তারে তারে
এই তো দিল নাড়া।

রাজা। কবি, ঐ তো পূর্ণচন্দ্র উঠেছে দেখছি।

কবি। দখিনহাওয়ায় যেন কোন্ দেবতার স্বপ্ন ভেসে এল।

রাজা। শুধু দখিনহাওয়ায় ওকে ভাসালে চলবে না কবি, তোমার গানের সুরও চাই। জগতে কেবল যে দেবতাই আছেন তা তো নয়।

শালবীথিকা

ভাঙল হাসির বাঁধ।
অধীর হয়ে মাতল কেন
পূর্ণিমার ওই চাঁদ।
উতল হাওয়া ক্ষণে ক্ষণে
মুকুলছাওয়া বকুলবনে
দোল দিয়ে যায়, পাতায় পাতায়
ঘটায় পরমাদ।
ঘুমের আঁচল আকুল হল
কী উল্লাসের ভরে।
স্বপন যত ছড়িয়ে প'ল
দিকে দিগন্তরে।
আজ রাতের এই পাগলামিরে
বাঁধবে ব'লে কে ওই ফিরে,
শালবীথিকায় ছায়া গেঁথে
তাই পেতেছে ফাঁদ।

বকুল

ও আমার চাঁদের আলো,
আজ ফাগুনের সন্ধ্যাকালে
ধরা দিয়েছ যে আমার
পাতায় পাতায় ডালে ডালে।

যে-গান তোমার সুরের ধারায়
বন্যা জাগায় তারায় তারায়,
মোর আঙিনায় বাজল সে-সুর
আমার প্রাণের তালে তালে।
সব কুঁড়ি মোর ফুটে ওঠে
তোমার হাসির ইশারাতে।
দখিনহাওয়া দিশাহারা
আমার ফুলের গন্ধে মাতে।
শুভ্র, তুমি করলে বিলোল
আমার প্রাণে রঙের হিলোল,
মর্মরিত মর্ম আমার
জড়ায় তোমার হাসির জালে।

রাজা। সব তো বুঝলুম। আকাশ থেকে চাঁদ দেখছি পৃথিবীর হৃদয়কে দোলা লাগিয়েছে। কিন্তু ওঁকে পৃথিবীতে নামিয়ে এনে কষে দোলা না দিতে পারলে তো জবাব দেওয়া হয় না তার কী করলে।

কবি। তার তো ব্যবস্থা হয়েছে মহারাজ। আমাদের নদীর ঢেউ আছে তো, সে দিকে চেয়ে দেখো-না। চাঁদ টলোমলো।

নদী

কে দেবে চাঁদ তোমায় দোলা।
আপন আলোর স্বপন-মাঝে বিভোল ভোলা।
কেবল তোমার চোখের চাওয়ায়
দোলা দিলে হাওয়ায় হাওয়ায়,
বনে বনে দোল জাগালো
ওই চাহনি তুফানতোলা।
আজ মানসের সরোবরে
কোন্ মাধুরীর কমলকানন
দোলাও তুমি ঢেউয়ের 'পরে।
তোমার হাসির আভাস লেগে
বিশ্বদোলন দোলার বেগে
উঠল জেগে আমার গানের
কল্লোলিনী কলরোলা।

রাজা। এবার ঐ কে আসে।

কবি। বলব না। চিনতে পারেন কি না দেখতে চাই।

দখিনহাওয়া

শুকনো পাতা কে যে ছড়ায় ওই দূরে
উদাস-করা কোন্ সুরে।
ঘরছাড়া ওই কে বৈরাগী
জানি না যে কাহার লাগি
ক্ষণে ক্ষণে শূন্য বনে যায় ঘুরে।

চিনি চিনি হেন ওরে হয় মনে,
ফিরে ফিরে যেন দেখা ওর সনে।
ছদ্মবেশে কেন খেল,
জীর্ণ এ বাস ফেলো ফেলো,
প্রকাশ করো চিরনূতন বন্ধুরে।

রাজা। ওহে কবি, তোমার এ পালাটা কী রকম করে তুলেছ। বরযাত্রীরই ভিড়, বর কোথায়। তোমার ঋতুরাজ কই।

কবি। ঐ যে, এই খানিক আগে দেখলেন।

রাজা। ঐ জীর্ণ বসন প'রে শুকনো পাতা ছড়িয়ে বেড়াচ্ছে ? ওতে তো নবীনের রূপ দেখলুম না। ও তো মূর্তিমান পুরাতন।

কবি। তবে তো চিনতে পারেন নি, ঠকেছেন। আমাদের ঋতুরাজের যে গায়ের কাপড়খানা আছে, তার এক পিঠে নূতন, এক পিঠে পুরাতন। যখন উলটে পরেন তখন দেখি শুকনো পাতা, ঝরা ফুল ; আবার যখন পালটে নেন তখন সকালবেলার মল্লিকা, সন্ধ্যাবেলার মালতী— তখন ফাল্গুনের আম্রমঞ্জরি, চৈত্রের কনকচাঁপা। উনি একই মানুষ নূতন-পুরাতনের মধ্যে লুকোচুরি করে বেড়াচ্ছেন।

রাজা। তা হলে নবীন মূর্তিটা একবার দেখিয়ে দাও। আর দেরি কেন।

কবি। ঐ-যে এসেছেন। পথিকবেশে, নূতন-পুরাতনের মাঝখানকার নিত্য যাতায়াতের পথে।

রাজা। তোমার পলাতকা বুঝি পথে-পথেই থাকেন ?

কবি। হাঁ, উনি বাস্তুছাড়ার দলপতি, আমি ওঁরই গানের তলপি বয়ে বেড়াই।

গান

গানগুলি মোর শৈবালেরি দল—
ওরা বন্যাধারায় পথ যে হারায়
উদ্দাম চঞ্চল।
ওরা কেনই আসে যায় বা চ'লে,
অকারণের হাওয়ায় দোলে,
চিহ্ন কিছুই যায় না রেখে,
পায় না কোনো ফল।
ওদের সাধন তো নাই—
কিছু সাধন তো নাই,
ওদের বাঁধন তো নাই—
কোনো বাঁধন তো নাই।
উদাস ওরা উদাস করে
গৃহহারা পথের স্বরে,
ভুলে-যাওয়ার স্রোতের 'পরে
করে টলমল।

রাজা। আর দেরি নয়, কবি। ঐ দেখো, মন্ত্রণাসভা থেকে অর্থসচিব এসেছে। রাজকোষের কথা পাড়বার পূর্বেই ঋতুরাজের আসর জমাও।

মাধবী মালতী ইত্যাদি

তোমার বাস কোথা-যে পথিক ওগো,
দেশে কি বিদেশে।

তুমি হৃদয়-পূর্ণ-করা, ওগো
তুমিই সর্বনেশে।

ঋতুরাজ

আমার বাস কোথা-যে জান নাকি,
শুধাতে হয় সে কথা কি,
ও মাধবী, ও মালতী।

মাধবী মালতী ইত্যাদি

হয়তো জানি, হয়তো জানি, হয়তো জানি নে,
মোদের বলে দেবে কে সে।
মনে করি আমার তুমি,
বুঝি নও আমার।
বলো বলো বলো পথিক,
বলো তুমি কার।

ঋতুরাজ

আমি তারই যে আমারে
যেমনি দেখে চিনতে পারে
ও মাধবী, ও মালতী।

মাধবী মালতী ইত্যাদি

হয়তো চিনি, হয়তো চিনি, হয়তো চিনি নে,
মোদের বলে দেবে কে সে।

বনপথ

আজ দখিনবাতাসে
নাম-না-জানা কোন্ বনফুল
ফুটল বনের ঘাসে।

ঋতুরাজ

ও মোর পথের সাথি, পথে পথে
গোপনে যায় আসে।

বনপথ

কৃষ্ণচূড়া চূড়ায় সাজে,
বকুল তোমার মালার মাঝে,
শিরীষ তোমার ভরবে সাজি—
ফুটেছে সেই আশে।

ঋতুরাজ

এ মোর  পথের বাঁশির সুরে সুরে
লুকিয়ে কাঁদে হাসে।

বনপথ

ওরে  দেখ বা নাই দেখ, ওরে
যাও বা না-যাও ভুলে।
ওরে  নাই-বা দিলে দোলা, ওরে
নাই-বা নিলে তুলে।
সভায় তোমার ও কেহ নয়,
ওর সাথে নেই ঘরের প্রণয়,
যাওয়া-আসার আভাস নিয়ে
রয়েছে একপাশে।

ঋতুরাজ

ওগো  ওর সাথে মোর প্রাণের কথা
নিশ্বাসে নিশ্বাসে।

রাজা। খুব জমেছে, কবি। সুরের দোলায় চাঁদকে দুলিয়েছ। ঐ দেখো-না, আমার অর্থসচিবসুদ্ধ দুলছে।

কবি। এবার সময় হয়েছে।

রাজা। কিসের সময়।

কবি। ঋতুরাজের যাবার সময়।

রাজা। আমাদের অর্থসচিবকে চোখে পড়েছে নাকি।

কবি। বলেইছি তো, পূর্ণ থেকে রিক্ত, রিক্ত থেকে পূর্ণ, এরই মধ্যে ওঁর আনাগোনা। বাঁধন পরা, বাঁধন খোলা, এও যেমন এক খেলা, ওও তেমনি এক খেলা।

রাজা। আমি কিন্তু ঐ পূর্ণ হওয়ার খেলাটাই পছন্দ করি।

কবি। যথার্থ পূর্ণ হয়ে উঠলে রিক্ত হওয়ার খেলায় ভয় থাকে না।

রাজা। বোধ হচ্ছে যেন এখনই উপদেশ দিতে শুরু করবে।

কবি। আচ্ছা তা হলে আবার গান শুরু হোক।

ঋতুরাজ

এখন আমার সময় হল,
যাবার দুয়ার খোলো খোলো।
হল দেখা, হল মেলা,
আলোছায়ায় হল খেলা,
স্বপন-যে সে ভোলো ভোলো।
আকাশ ভরে দূরের গানে,
অলখ দেশে হৃদয় টানে।

ওগো সুদূর, ওগো মধুর,
পথ বলে দাও পরানবঁধুর,
সব আবরণ তোলো তোলো।

## মাধবী

বিদায় যখন চাইবে তুমি দক্ষিণসমীরে,
তোমায় ডাকব না তো ফিরে।
করব তোমায় কী সম্ভাষণ।
কোথায় তোমার পাতব আসন
পাতাঝরা কুসুমঝরা নিকুঞ্জকুটিরে।
তুমি আপ্‌নি যখন আসো তখন
আপ্‌নি কর ঠাঁই,
আপ্‌নি কুসুম ফোটাও, মোরা
তাই দিয়ে সাজাই।
তুমি যখন যাও, চলে যাও,
সব আয়োজন হয়-যে উধাও,
গান ঘুচে যায়, রঙ মুছে যায়,
তাকাই অশ্রুনীরে।

## ঋতুরাজ

এবেলা ডাক পড়েছে কোন্‌খানে
ফাগুনের ক্লান্ত ক্ষণের শেষ গানে।
সেখানে স্তব্ধ বীণার তারে তারে,
সুরের খেলা ডুবসাঁতারে,
সেখানে চোখ মেলে যার পাই নে দেখা
তাহারে মন জানে গো, মন জানে।
এবেলা মন যেতে চায় কোন্‌খানে
নিরালায় লুপ্ত পথের সন্ধানে।
সেখানে মিলনদিনের ভোলা হাসি
লুকিয়ে বাজায় করুণ বাঁশি,
সেখানে যে কথাটি হয় না বলা
সে কথা রয় কানে গো, রয় কানে।

## ঝুমকোলতা

না, যেয়ো না, যেয়ো নাকো।
মিলনপিয়াসী মোরা,
কথা রাখো, কথা রাখো।
আজও বকুল আপনহারা, হায় রে,
ফুল ফোটানো হয় নি সারা,
সাজি ভরে নি,
পথিক ওগো, থাকো থাকো।

চাঁদের চোখে জাগে নেশা,
তার আলো— গানে গন্ধে মেশা।
দেখো চেয়ে কোন্ বেদনায় হায় রে,
মল্লিকা ওই যায় চলে যায়
অভিমানিনী।
পথিক, তারে ডাকো ডাকো।

আকন্দ

এবার বিদায়বেলার সুর ধরো ধরো,
(ও চাঁপা, ও করবী)
তোমার শেষ ফুলে আজ সাজি ভরো।
যাবার পথে আকাশতলে
মেঘ রাঙা হল চোখের জলে,
ঝরে পাতা ঝর ঝর।
হেরো হেরো ওই রুদ্র রবি
ভাঙায় রক্তছবি।
খেয়াতরীর রাঙা পালে
আজ লাগল হাওয়া ঝড়ের তালে,
বেণুবনের ব্যাকুল শাখা থর থর।

ধুতুরা

আজ খেলাভাঙার খেলা খেলবি আয়।
সুখের বাসা ভেঙে ফেলবি আয়।
মিলনমালার আজ বাঁধন তো টুটবে,
ফাগুনদিনের আজ স্বপন তো ছুটবে,
উধাও মনের পাখা মেলবি আয়।
অস্তগিরির ওই শিখরচূড়ে
ঝড়ের মেঘের আজ ধ্বজা উড়ে।
কালবৈশাখীর হবে যে-নাচন,
সাথে নাচুক তোর মরণবাঁচন,
হাসিকাঁদন পায়ে ঠেলবি আয়।

জবা

ভয় করব না রে
বিদায়বেদনারে।
আপন সুধা দিয়ে
ভরে দেব তারে।
চোখের জলে সে-যে নবীন রবে,
ধ্যানের মণিমালায় গাঁথা হবে,
পরব বুকের হারে।

নয়ন হতে তুমি আসবে প্রাণে,
মিলবে তোমার বাণী আমার গানে।
বিরহব্যথায় বিধুর দিনে
দুখের আলোয় তোমায় নেব চিনে,
এ মোর সাধনা রে।

সকলে

ওরে পথিক, ওরে প্রেমিক,
বিচ্ছেদে তোর খণ্ডমিলন পূর্ণ হবে।
আয় রে সবে
প্রলয়গানের মহোৎসবে।
তাণ্ডবে ওই তপ্ত হাওয়ায় ঘূর্ণি লাগায়,
মত্ত ঈশান বাজায় বিষাণ শঙ্কা জাগায়,
ঝংকারিয়া উঠল আকাশ ঝঞ্ঝারবে।
আয় রে সবে
প্রলয়গানের মহোৎসবে।

রাজা। আমার মন্ত্রণাসভার দশা করলে কী। সব মন্ত্রী-যে এখানে এসে জুটেছে। ঐ দেখো, আমার অর্থসচিবসুদ্ধ-যে নাচতে শুরু করে দিলে। বড়ো লঘু হয়ে পড়ছেন না?

কবি। ওঁর-যে থলি শূন্য হয়ে গেছে, তাই নাচে টেনেছে। বোঝা ভারী থাকলে গৌরবে নড়তে পারতেন না। আজ আমাদের অগৌরবের উৎসব।

রাজা। রাজগৌরব?

কবি। সেও টিকল না। তাই তো ঋতুরাজ আজ রাজবেশ খসিয়ে দিয়ে বৈরাগী হয়ে বেরিয়ে চলেছেন। এবার ধরণীতে তপস্যার দিন এসেছে, অর্থসচিবদের হাতে কাজ থাকবে না।

ভাঙনধরার ছিন্ন-করার রুদ্র নাটে
যখন সকল ছন্দ বিকল, বন্ধ কাটে,
মুক্তিপাগল বৈরাগীদের চিত্ততলে
প্রেমসাধনার হোমহুতাশন জ্বলবে তবে।
ওরে পথিক, ওরে প্রেমিক,
সব আশাজাল যায় রে যখন উড়ে পুড়ে
আশার অতীত দাঁড়ায় তখন ভুবন জুড়ে,
স্তব্ধ বাণী নীরব সুরে কথা কবে।
আয় রে সবে
প্রলয়গানের মহোৎসবে।

## নাট্যপরিচয়

এই নাটকটি সত্যমূলক। এই ঘটনাটি কোথাও ঘটেছে কিনা ঐতিহাসিকের 'পরে তার প্রমাণসংগ্রহের ভার দিলে পাঠকদের বঞ্চিত হতে হবে। এইটুকু বললেই যথেষ্ট যে কবির জ্ঞানবিশ্বাস-মতে এটি সম্পূর্ণ সত্য।

ঘটনাস্থানটির প্রকৃত নামটি কী সে-সম্বন্ধে ভৌগোলিকদের মতভেদ থাকা সম্ভব। কিন্তু সকলেই জানেন এর ডাকনাম যক্ষপুরী। পণ্ডিতরা বলেন, পৌরাণিক যক্ষপুরীতে ধনদেবতা কুবেরের স্বর্ণসিংহাসন। কিন্তু এ নাটকটি একেবারেই পৌরাণিক কালের নয়, একে রূপকও বলা যায় না। যে-জায়গাটার কথা হচ্ছে সেখানে মাটির নীচে যক্ষের ধন পোঁতা আছে। তাই সন্ধান পেয়ে পাতালে সুড়ঙ্গ-খোদাই চলছে, এইজন্যেই লোকে আদর করে একে যক্ষপুরী নাম দিয়েছে। এই নাটকে এখানকার সুড়ঙ্গ খোদাইকরদের সঙ্গে যথাকালে আমাদের পরিচয় হবে।

যক্ষপুরীর রাজার প্রকৃত নাম সম্বন্ধে ঐতিহাসিকদের মধ্যে মতের ঐক্য কেউ প্রত্যাশা করে না। এইটুকু জানি যে, এর একটি ডাকনাম আছে— মকররাজ। যথাসময়ে লোকমুখে এই নামকরণের কারণ বোঝা যাবে।

রাজমহলের বাহির-দেয়ালে একটি জালের জানলা আছে। সেই জালের আড়াল থেকে মকররাজ তাঁর ইচ্ছামত পরিমাণে মানুষের সঙ্গে দেখাশোনা করে থাকেন। কেন তাঁর এমনতরো অদ্ভুত ব্যবহার তা নিয়ে নাটকের পাত্রগণ যেটুকু আলাপ আলোচনা করেছেন তার বেশি আমরা কিছু জানি নে।

এই রাজ্যের যাঁরা সর্দার তাঁরা যোগ্য লোক এবং যাকে বলে বহুদর্শী। রাজার তাঁরা অন্তরঙ্গ পার্ষদ। তাঁদের সতর্ক ব্যবস্থাগুণে খোদাইকরদের কাজের মধ্যে ফাঁক পড়তে পায় না এবং যক্ষপুরীর নিরন্তর উন্নতি হতে থাকে। এখানকার মোড়লরা একসময়ে খোদাইকর ছিল, নিজগুণে তাদের পদবৃদ্ধি এবং উপাধিলাভ ঘটেছে। কর্মনিষ্ঠতায় তারা অনেক বিষয়ে সর্দারদের ছাড়িয়ে যায়। যক্ষপুরীর বিধিবিধানকে যদি কবির ভাষায় পূর্ণচন্দ্র বলা যায়, তবে তার কলঙ্কবিভাগের ভারটাই প্রধানত মোড়লদের 'পরে।

এ ছাড়া একজন গোঁসাইজি আছেন, তিনি নামগ্রহণ করেন ভগবানের কিন্তু অন্নগ্রহণ করেন সর্দারের। তাঁর দ্বারা যক্ষপুরীর অনেক উপকার ঘটে।

জেলেদের জালে দৈবাৎ মাঝে-মাঝে অখাদ্যজাতের জলচর জীব আটকা পড়ে। তাদের দ্বারা পেটভরা বা ট্যাকভরার কাজ তো হয়ই না, মাঝের থেকে তারা জাল ছিঁড়ে দিয়ে যায়। এই নাট্যের ঘটনাজালের মধ্যে নন্দিনী নামক একটি কন্যা তেমনিভাবে এসে পড়েছে। মকররাজ যে-বেড়ার আড়ালে থাকেন, সেইটেকে এই মেয়ে টিকতে দেয় না বুঝি।

নাটকের আরম্ভেই রাজার জালের জানলার বাহির-বারান্দায় এই কন্যাটির সঙ্গে দেখা হবে। জানলাটি যে কিরকম তা সুস্পষ্ট করে বর্ণনা করা অসম্ভব। যারা তার কারিগর তারাই তার কলাকৌশল বোঝে।

নাট্যঘটনার যতটুকু আমরা দেখতে পাচ্ছি, তার সমস্তটাই এই রাজমহলের জালের জানলার বাহির-বারান্দায়। ভিতরে কী হচ্ছে, তার অতি অল্পই আমরা জানতে পাই।

# রক্তকরবী

এই নাট্যব্যাপার যে-নগরকে আশ্রয় করিয়া আছে তাহার নাম যক্ষপুরী। এখানকার শ্রমিকদল মাটির তলা হইতে সোনা তুলিবার কাজে নিযুক্ত। এখানকার রাজা একটা অত্যন্ত জটিল আবরণের আড়ালে বাস করে। প্রাসাদের সেই জালের আবরণ এই নাটকের একটিমাত্র দৃশ্য। সেই আবরণের বহির্ভাগে সমস্ত ঘটনা ঘটিতেছে।

নন্দিনী ও কিশোর, সুড়ঙ্গ-খোদাইকর বালক

কিশোর। নন্দিনী, নন্দিনী, নন্দিনী!

নন্দিনী। আমাকে এত করে ডাকিস কেন, কিশোর। আমি কি শুনতে পাই নে।

কিশোর। শুনতে পাস জানি, কিন্তু আমার-যে ডাকতে ভালো লাগে। আর ফুল চাই তোমার? তা হলে আনতে যাই।

নন্দিনী। যা যা, এখনই কাজে ফিরে যা, দেরি করিস নে!

কিশোর। সমস্তদিন তো কেবল সোনার তাল খুঁড়ে আনি, তার মধ্যে একটু সময় চুরি করে তোর জন্যে ফুল খুঁজে আনতে পারলে বেঁচে যাই।

নন্দিনী। ওরে কিশোর, জানতে পারলে-যে ওরা শাস্তি দেবে।

কিশোর। তুমি-যে বলেছিলে, রক্তকরবী তোমার চাই-ই চাই। আমার আনন্দ এই যে, রক্তকরবী এখানে সহজে মেলে না। অনেক খুঁজেপেতে একজায়গায় জঞ্জালের পিছনে একটিমাত্র গাছ পেয়েছি।

নন্দিনী। আমাকে দেখিয়ে দে, আমি নিজে গিয়ে ফুল তুলে আনব।

কিশোর। অমন কথা বোলো না। নন্দিনী, নিষ্ঠুর হোয়ো না। ঐ গাছটি থাক্ আমার একটিমাত্র গোপন কথার মতো। বিশু তোমাকে গান শোনায়, সে তার নিজের গান। এখন থেকে তোমাকে আমি ফুল জোগাব, এ আমারই নিজের ফুল।

নন্দিনী। কিন্তু এখানকার জানোয়াররা তোকে শাস্তি দেয়, আমার-যে বুক ফেটে যায়।

কিশোর। সেই ব্যথায় আমার ফুল আরো বেশি করে আমারই হয়ে ফোটে। ওরা হয় আমার দুঃখের ধন।

নন্দিনী। কিন্তু তোদের এ দুঃখ আমি সইব কী করে।

কিশোর। কিসের দুঃখ। একদিন তোর জন্যে প্রাণ দেব নন্দিনী, এই কথা কতবার মনে-মনে ভাবি।

নন্দিনী। তুই তো আমাকে এত দিলি, তোকে আমি কী ফিরিয়ে দেব বল্ তো, কিশোর।

কিশোর। এই সত্যটি কর্ নন্দিনী, আমার হাত থেকেই রোজ সকালে ফুল নিবি।

নন্দিনী। আচ্ছা, তাই সই। কিন্তু তুই একটু সামলে চলিস।

কিশোর। না, আমি সামলে চলব না, চলব না। ওদের মারের মুখের উপর দিয়েই রোজ তোমাকে ফুল এনে দেব।

[ প্রস্থান

অধ্যাপকের প্রবেশ

অধ্যাপক। নন্দিনী! যেয়ো না, ফিরে চাও।

নন্দিনী। কী অধ্যাপক।

অধ্যাপক। ক্ষণে ক্ষণে অমন চমক লাগিয়ে দিয়ে চলে যাও কেন। যখন মনটাকে নাড়া দিয়েই যাও তখন নাহয় সাড়া দিয়েই বা গেলে। একটু দাঁড়াও, দুটো কথা বলি।

নন্দিনী। আমাকে তোমার কিসের দরকার।

অধ্যাপক। দরকারের কথা যদি বললে, ঐ চেয়ে দেখো। আমাদের খোদাইকরের দল পৃথিবীর বুক চিরে দরকারের-বোঝা-মাথায় কীটের মতো সুড়ঙ্গর ভিতর থেকে উপরে উঠে আসছে। এই যক্ষপুরে আমাদের যা-কিছু ধন সব ঐ ধুলোর নাড়ির ধন— সোনা। কিন্তু সুন্দরী, তুমি যে-সোনা সে তো ধুলোর নয়, সে যে আলোর। দরকারের বাঁধনে তাকে কে বাঁধবে।

নন্দিনী। বারে বারে ঐ একই কথা বল। আমাকে দেখে তোমার এত বিস্ময় কিসের অধ্যাপক।

অধ্যাপক। সকালে ফুলের বনে যে আলো আসে তাতে বিস্ময় নেই, কিন্তু পাকা দেয়ালের ফাটল দিয়ে যে আলো আসে সে আর-এক কথা। যক্ষপুরে তুমি সেই আচমকা আলো। তুমিই বা এখানকার কথা কী ভাবছ বলো দেখি।

নন্দিনী। অবাক হয়ে দেখছি, সমস্ত শহর মাটির তলাটার মধ্যে মাথা ঢুকিয়ে দিয়ে অন্ধকার হাতড়ে বেড়াচ্ছে। পাতালে সুড়ঙ্গ খুদে তোমরা যক্ষের ধন বের করে করে আনছ। সে যে অনেক যুগের মরা ধন, পৃথিবী তাকে কবর দিয়ে রেখেছিল।

অধ্যাপক। আমরা-যে সেই মরা ধনের শবসাধনা করি। তার প্রেতকে বশ করতে চাই। সোনার তালের তালবেতালকে বাঁধতে পারলে পৃথিবীকে পাব মুঠোর মধ্যে।

নন্দিনী। তার পরে আবার, তোমাদের রাজাকে এই একটা অদ্ভুত জালের দেয়ালের আড়ালে ঢাকা দিয়ে রেখেছ, সে-যে মানুষ পাছে সে কথা ধরা পড়ে। তোমাদের ঐ সুড়ঙ্গের অন্ধকার ডালাটা খুলে ফেলে তার মধ্যে আলো ঢেলে দিতে ইচ্ছে করে, তেমনি ইচ্ছে করে ঐ বিশ্রী জালটাকে ছিঁড়ে ফেলে মানুষটাকে উদ্ধার করি।

অধ্যাপক। আমাদের মরা ধনের প্রেতের যেমন ভয়ংকর শক্তি, আমাদের মানুষ-ছাঁকা রাজারও তেমনি ভয়ংকর প্রতাপ।

নন্দিনী। এ-সব তোমাদের বানিয়ে-তোলা কথা।

অধ্যাপক। বানিয়ে-তোলাই তো। উলঙ্গের কোনো পরিচয় নেই, বানিয়ে তোলা কাপড়েই কেউ-বা রাজা, কেউ-বা ভিখিরি। এসো আমার ঘরে। তোমাকে তত্ত্বকথা বুঝিয়ে দিতে বড়ো আনন্দ হয়।

নন্দিনী। তোমাদের খোদাইকর যেমন খনি খুদে খুদে মাটির মধ্যে তলিয়ে চলেছে, তুমিও তো তেমনি দিনরাত পুঁথির মধ্যে গর্ত খুঁড়েই চলেছ। আমাকে নিয়ে সময়ের বাজে খরচ করবে কেন।

অধ্যাপক। আমরা নিরেট নিরবকাশ-গর্তের পতঙ্গ, ঘন কাজের মধ্যে সেঁধিয়ে আছি; তুমি ফাঁকা সময়ের আকাশে সন্ধ্যাতারাটি, তোমাকে দেখে আমাদের ডানা চঞ্চল হয়ে ওঠে। এসো আমার ঘরে, তোমাকে নিয়ে একটু সময় নষ্ট করতে দাও।

নন্দিনী। না না, এখন না। আমি এসেছি তোমাদের রাজাকে তার ঘরের মধ্যে গিয়ে দেখব।

অধ্যাপক। সে থাকে জালের আড়ালে, ঘরের মধ্যে ঢুকতে দেবে না।

নন্দিনী। আমি জালের বাধা মানি নে, আমি এসেছি ঘরের মধ্যে ঢুকতে।

অধ্যাপক। জান নন্দিনী, আমিও আছি একটা জালের পিছনে? মানুষের অনেকখানি বাদ দিয়ে পণ্ডিতটুকু জেগে আছে। আমাদের রাজা যেমন ভয়ংকর, আমিও তেমনি ভয়ংকর পণ্ডিত।

নন্দিনী। আমার সঙ্গে ঠাট্টা করছ তুমি। তোমাকে তো ভয়ংকর ঠেকে না। একটা কথা জিজ্ঞাসা করি, এরা আমাকে এখানে নিয়ে এল, রঞ্জনকে সঙ্গে আনলে না কেন।

অধ্যাপক। সব জিনিসকে টুকরো করে আনাই এদের পদ্ধতি। কিন্তু তাও বলি, এখানকার মরা ধনের মাঝখানে তোমার প্রাণের ধনকে কেন আনতে চাও।

নন্দিনী। আমার রঞ্জনকে এখানে আনলে এদের মরা পাঁজরের ভিতর প্রাণ নেচে উঠবে।

অধ্যাপক। একা নন্দিনীকে নিয়েই যক্ষপুরীর সর্দাররা হতবুদ্ধি হয়ে গেছে, রঞ্জনকে আনলে তাদের হবে কী।

নন্দিনী। ওরা জানে না ওরা কী অদ্ভুত। ওদের মাঝখানে বিধাতা যদি খুব একটা হাসি হেসে ওঠেন, তা হলেই ওদের চটকা ভেঙে যেতে পারে। রঞ্জন বিধাতার সেই হাসি।

অধ্যাপক। দেবতার হাসি সূর্যের আলো, তাতে বরফ গলে, কিন্তু পাথর টলে না। আমাদের সর্দারদের টলাতে গেলে গায়ের জোর চাই।

নন্দিনী। আমার রঞ্জনের জোর তোমাদের শঙ্খিনীনদীর মতো। ঐ নদীর মতোই সে যেমন হাসতেও পারে তেমনি ভাঙতেও পারে। অধ্যাপক, তোমাকে আমার আজকের দিনের একটি গোপন খবর দিই। আজ রঞ্জনের সঙ্গে আমার দেখা হবে।

অধ্যাপক। জানলে কী করে।

নন্দিনী। হবে হবে, দেখা হবে। খবর এসেছে।

অধ্যাপক। সর্দারের চোখ এড়িয়ে কোন্ পথ দিয়ে খবর আসবে।

নন্দিনী। যে-পথে বসন্ত আসবার খবর আসে সেই পথ দিয়ে। তাতে লেগে আছে আকাশের রঙ, বাতাসের লীলা।

অধ্যাপক। তার মানে, আকাশের রঙে বাতাসের লীলায় উড়ো খবর এসেছে।

নন্দিনী। যখন রঞ্জন আসবে তখন দেখিয়ে দেব উড়ো খবর কেমন করে মাটিতে এসে পৌঁছল।

অধ্যাপক। রঞ্জনের কথা উঠলে নন্দিনীর মুখ আর থামতে চায় না। থাক্‌গে, আমার তো আছে বস্তুতত্ত্ববিদ্যা, তার গহ্বরের মধ্যে ঢুকে পড়িগে, আর সাহস হচ্ছে না। (খানিকটা গিয়ে ফিরে এসে) নন্দিনী, একটা কথা তোমাকে জিজ্ঞাসা করি, যক্ষপুরীকে তোমার ভয় করছে না?

নন্দিনী। ভয় করবে কেন!

অধ্যাপক। গ্রহণের সূর্যকে জন্তুরা ভয় করে, পূর্ণ সূর্যকে ভয় করে না। যক্ষপুরী গ্রহণলাগা পুরী। সোনার গর্তের রাহুতে ওকে খাবলে খেয়েছে। ও নিজে আস্ত নয়, কাউকে আস্ত রাখতে চায় না। আমি তোমাকে বলছি, এখানে থেকো না। তুমি চলে গেলে ঐ গর্তগুলো আমাদের সামনে আরো হাঁ করে উঠবে; তবু বলছি, পালাও। যেখানকার লোকে দস্যুবৃত্তি করে মা বসুন্ধরার আঁচলকে টুকরো টুকরো করে ছেঁড়ে না, সেইখানে রঞ্জনকে নিয়ে সুখে থাকোগে। (কিছুদূর গিয়ে ফিরে এসে) নন্দিনী, তোমার ডান হাতে ঐ-যে রক্তকরবীর কঙ্কণ, ওর থেকে একটি ফুল খসিয়ে দেবে?

নন্দিনী। কেন, কী করবে তুমি।

অধ্যাপক। কতবার ভেবেছি, তুমি যে রক্তকরবীর আভরণ পর, তার একটা কিছু মানে আছে।

নন্দিনী। আমি তো জানি নে কী মানে।

অধ্যাপক। হয়তো তোমার ভাগ্যপুরুষ জানে। এই রক্ত-আভায় একটা ভয় লাগানো রহস্য আছে, শুধু মাধুর্য নয়।

নন্দিনী। আমার মধ্যে ভয়?

অধ্যাপক। সুন্দরের হাতে রক্তের তুলি দিয়েছে বিধাতা। জানি নে, রাঙা রঙে তুমি কী লিখন লিখতে এসেছ। মালতী ছিল, মল্লিকা ছিল, ছিল চামেলি; সব বাদ দিয়ে এ ফুল কেন বেছে নিলে। জান, মানুষ না জেনে অমনি করে নিজের ভাগ্য বেছে নেয়?

নন্দিনী। রঞ্জন আমাকে কখনো কখনো আদর করে বলে রক্তকরবী। জানি নে আমার কেমন মনে হয়, আমার রঞ্জনের ভালোবাসার রঙ রাঙা, সেই রঙ গলায় পরেছি, বুকে পরেছি, হাতে পরেছি।

অধ্যাপক। তা আমাকে ওর একটি ফুল দাও, শুধু ক্ষণকালের দান, ওর রঙের তত্ত্বটি বোঝবার চেষ্টা করি।

নন্দিনী। এই নাও। আজ রঞ্জন আসবে, সেই আনন্দে এই ফুলটি তোমাকে দিলুম।

[ অধ্যাপকের প্রস্থান

সুড়ঙ্গ-খোদাইকর গোকুলের প্রবেশ

গোকুল। একবার মুখ ফেরাও তো দেখি।— তোমাকে বুঝতেই পারলুম না। তুমি কে।

নন্দিনী। আমাকে যা দেখছ তা ছাড়া আমি কিছুই না। বোঝবার তোমার দরকার কী।

গোকুল। না বুঝলে ভালো ঠেকে না। এখানে তোমাকে রাজা কোন্ কাজের প্রয়োজনে এনেছে।

নন্দিনী। অকাজের প্রয়োজনে।

গোকুল। একটা কী মন্তর তোমার আছে। ফাঁদে ফেলেছ সবাইকে। সর্বনাশী তুমি। তোমার ঐ সুন্দর মুখ দেখে যারা ভুলবে তারা মরবে। দেখি দেখি, সিঁথিতে তোমার ঐ কী ঝুলছে।

নন্দিনী। রক্তকরবীর মঞ্জরি।

গোকুল। ওর মানে কী।

নন্দিনী। ওর কোনো মানেই নেই।

গোকুল। আমি কিচ্ছু তোমাকে বিশ্বাস করি নে। একটা কী ফন্দি করেছ। আজ দিন না যেতেই একটা-কিছু বিপদ ঘটাবে। তাই এত সাজ। ভয়ংকরী, ওরে ভয়ংকরী।

নন্দিনী। আমাকে দেখে তোমার এমন ভয়ংকর মনে হচ্ছে কেন।

গোকুল। দেখে মনে হচ্ছে, তুমি রাঙা আলোর মশাল। যাই, নির্বোধদের বুঝিয়ে বলিগে, 'সাবধান, সাবধান, সাবধান।'

[ প্রস্থান

নন্দিনী। (জালের দরজায় ঘা দিয়ে) শুনতে পাচ্ছ?

নেপথ্যে। নন্দা, শুনতে পাচ্ছি। কিন্তু বারে বারে ডেকো না, আমার সময় নেই, একটুও না।

নন্দিনী। আজ খুশিতে আমার মন ভরে আছে। সেই খুশি নিয়ে তোমার ঘরের মধ্যে যেতে চাই।

নেপথ্যে। না, ঘরের মধ্যে না, যা বলতে হয় বাইরে থেকে বলো।

নন্দিনী। কুঁদফুলের মালা গেঁথে পদ্মপাতায় ঢেকে এনেছি।

নেপথ্যে। নিজে পরো।

নন্দিনী। আমাকে মানায় না, আমার মালা রক্তকরবীর।

নেপথ্যে। আমি পর্বতের চূড়ার মতো, শূন্যতাই আমার শোভা।

নন্দিনী। সেই চূড়ার বুকেও ঝরনা ঝরে, তোমার গলাতেও মালা দুলবে। জাল খুলে দাও, ভিতরে যাব।

নেপথ্যে। আসতে দেব না, কী বলবে শীঘ্র বলো। সময় নেই।

নন্দিনী। দূর থেকে ঐ গান শুনতে পাচ্ছ?

নেপথ্যে। কিসের গান।

নন্দিনী। পৌষের গান। ফসল পেকেছে, কাটতে হবে, তারই ডাক।

গান

পৌষ তোদের ডাক দিয়েছে— আয় রে চলে,
আয় আয় আয়।
ডালা যে তার ভরেছে আজ পাকা ফসলে,
মরি, হায় হায় হায়।

দেখছ না, পৌষের রোদ্দুর পাকা ধানের লাবণ্য আকাশে মেলে দিচ্ছে ?

হাওয়ার নেশায় উঠল মেতে
দিগ্‌বধূরা ধানের খেতে,
রোদের সোনা ছড়িয়ে পড়ে মাটির আঁচলে—
মরি, হায় হায় হায় ।

তুমিও বেরিয়ে এসো রাজা, তোমাকে মাঠে নিয়ে যাই ।

মাঠের বাঁশি শুনে শুনে আকাশ খুশি হল—
ঘরেতে আজ কে রবে গো । খোলো দুয়ার খোলো ।

নেপথ্যে । আমি মাঠে যাব ? কোন্‌ কাজে লাগব ।

নন্দিনী । মাঠের কাজ তোমার যক্ষপুরীর কাজের চেয়ে অনেক সহজ ।

নেপথ্যে । সহজ কাজটাই আমার কাছে শক্ত । সরোবর কি ফেনার-নূপুর-পরা ঝরনার মতো নাচতে পারে । যাও যাও, আর কথা কোয়ো না, সময় নেই ।

নন্দিনী । অদ্ভুত তোমার শক্তি । যেদিন আমাকে তোমার ভাণ্ডারে ঢুকতে দিয়েছিলে, তোমার সোনার তাল দেখে কিছু আশ্চর্য হই নি, কিন্তু যে বিপুল শক্তি দিয়ে অনায়াসে সেইগুলোকে নিয়ে চুড়ো করে সাজাচ্ছিলে, তাই দেখে মুগ্ধ হয়েছিলুম । তবু বলি, সোনার পিণ্ড কি তোমার ঐ হাতের আশ্চর্য ছন্দে সাড়া দেয়, যেমন সাড়া দিতে পারে ধানের খেত । আচ্ছা রাজা, বলো তো, পৃথিবীর এই মরা ধন দিনরাত নাড়াচাড়া করতে তোমার ভয় হয় না ?

নেপথ্যে । কেন, ভয় কিসের ।

নন্দিনী । পৃথিবী আপনার প্রাণের জিনিস আপনি খুশি হয়ে দেয় । কিন্তু যখন তার বুক চিরে মরা হাড়গুলোকে ঐশ্বর্য ব'লে ছিনিয়ে নিয়ে আস তখন অন্ধকার থেকে একটা কানা রাক্ষসের অভিসম্পাত নিয়ে আস । দেখছ না, এখানে সবাই যেন কেমন রেগে আছে, কিংবা সন্দেহ করছে, কিংবা ভয় পাচ্ছে ?

নেপথ্যে । অভিসম্পাত ?

নন্দিনী । হাঁ, খুনোখুনি কাড়াকাড়ির অভিসম্পাত ।

নেপথ্যে । শাপের কথা জানি নে । এ জানি যে আমরা শক্তি নিয়ে আসি । আমার শক্তিতে তুমি খুশি হও, নন্দিন ?

নন্দিনী । ভারি খুশি লাগে । তাই তো বলছি আলোতে বেরিয়ে এসো, মাটির উপর পা দাও, পৃথিবী খুশি হয়ে উঠুক ।

আলোর খুশি উঠল জেগে
ধানের শিষে শিশির লেগে,
ধরার খুশি ধরে না গো, ওই-যে উথলে,
মরি, হায় হায় হায় ।

নেপথ্যে । নন্দিনী, তুমি কি জান, বিধাতা তোমাকেও রূপের মায়ার আড়ালে অপরূপ করে রেখেছেন ? তার মধ্যে থেকে ছিনিয়ে তোমাকে আমার মুঠোর ভিতর পেতে চাচ্ছি, কিছুতেই ধরতে পারছি নে । আমি তোমাকে উলটিয়ে পালটিয়ে দেখতে চাই, না পারি তো ভেঙেচুরে ফেলতে চাই ।

নন্দিনী । ও কী বলছ তুমি ।

নেপথ্যে । তোমার ঐ রক্তকরবীর আভাটুকু ছেঁকে নিয়ে আমার চোখে অঞ্জন করে পরতে পারি নে কেন । সামান্য পাপড়ি-ক'টা আঁচল চাপা দিয়ে বাধা দিয়েছে । তেমনি বাধা তোমার মধ্যে— কোমল বলেই কঠিন । আচ্ছা নন্দিনী, আমাকে কী মনে কর, খুলে বলো তো ।

নন্দিনী । সে আর-এক দিন বলব । আজ তো তোমার সময় নেই, আজ যাই ।

ধীরে ধীরে বনান্তে মিলালো
প্রান্তরের প্রান্ততটে অন্তশেষ ক্ষীণ পাংশু আলো।

তব অন্তর্ধানে তব হেরিলাম রূপ চিরন্তন,
অন্তরে অলক্ষ্যলোকে তোমার পরম আগমন।
লভিলাম চিরস্পর্শমণি ;
তোমার শূন্যতা তুমি পরিপূর্ণ করেছ আপনি।

যে-দ্বার খুলিয়া গেলে রুদ্ধ সে হবে না কোনোমতে,
কান পাতি রহে তব ফিরিবার প্রত্যাশার পথে—
তোমার অমূর্ত আসা-যাওয়া
যে পথে চঞ্চল করে দিগ্‌বালার অঞ্চলের হাওয়া।

বসন্তে মাঘের অন্তে আম্রবনে মুকুলমত্ততা
মধুপগুঞ্জনে মিশি আনে কোন্ কানে-কানে কথা।
মোর নাম তব কণ্ঠে ডাকা
ক্ষান্ত আজি তাপক্লান্ত দিনান্তের মৌন দিয়ে ঢাকা।

বিরহের সঙ্গহীন স্তব্ধতার গভীর নিভৃতে
বাক্যহারা চিত্তে মোর এতদিনে পাইনু শুনিতে
তুমি কবে মর্ম-মাঝে পশি
দিলে অনির্বচনীয় ধ্যানমন্ত্রবাণী মহীয়সী।

অন্তরের অন্ধকারে এতদিনে পাইনু সন্ধান
সন্ধ্যার দেউলদীপ চিত্তে মোর তোমারি সে দান।
বিচ্ছেদের হোমবহ্নি হতে
পূজামূর্তি ধরি প্রেম দেখা দিল দুঃখের আলোতে।

২৬ আষাঢ় ১৩৩৫

'বিরহ' ও 'অন্তর্ধান' কবিতা-দুটির পাণ্ডুলিপিতে-প্রাপ্ত একীকৃত প্রাথমিক পাঠ।

'দায়মোচন' কবিতাটির প্রথম শ্লোকের পরে পাণ্ডুলিপিতে নিম্নোদ্‌ধৃত একটি সম্পূর্ণ নূতন শ্লোক আছে :

শ্রাবণের বর্ষণে যা দিয়েছে ঢালি,
দান সেই অল্প তো নয়।
ফাল্গুনে ধরণীর যৌবনডালি
ভরে সেই রসসঞ্চয়।
তার পরে আশ্বিনে মেঘ উদাসীন
শূন্য গগনতলে সম্বলহীন ;
স্বচ্ছ প্রভাতে ধরা চাহে তার পানে,
বিদায়ঋতুরে নাহি ডরে।
আলোতে শিশিরে আর সৌরভে প্রাণে
গৌরবে বিচ্ছেদ ভরে।

'সাগরিকা' কবিতাটির মহুয়ায়-প্রচলিত পাঠে নিম্নমুদ্রিত একটি সম্পূর্ণ স্তবক বর্জিত হইয়াছে। পাণ্ডুলিপি ও মাসিক পত্রে (প্রবাসী, পৌষ ১৩৩৪) প্রাপ্ত এই স্তবকটির স্থান বর্তমান পাঠের চতুর্থ স্তবকের পরে :

পরের দিনে তরুণ উষা বেণুবনের আগে
জাগিল যবে নব অরুণরাগে—
নীরবে আসি দাঁড়ানু তব আঙন-বাহিরেতে,
শুনিনু কান পেতে,
গভীর স্বরে জপিছ কোন্‌খানে
উদ্‌বোধনমন্ত্র যাহা নিয়েছ তব কানে,
একদা দোঁহে পড়েছি যেই মোহমোচন বাণী
মহোযোগীর চরণ স্মরি' যুগল করি' পাণি।

'সাগরিকা' কবিতাটির স্বতন্ত্র একটি পাঠের জন্য দ্রষ্টব্য অমিয় চক্রবর্তীকে লিখিত রবীন্দ্রনাথের পত্র।—চিঠিপত্র ১১, পৃ ৭২-৭৬

'বিদায়সম্বল' কবিতাটির বর্জিত শেষ শ্লোকটি পাণ্ডুলিপি ও বিচিত্রা (কার্তিক ১৩৩৪) হইতে নিম্নে সংকলিত হইল :

যাবার দিকের পথিক যখন
শেষ কাঁদা শেষ হাসা
মিটায়ে চলিছে, থাক্‌-না তখন
মিছে ওইটুকু আশা।
বিদায়ের আগে সজল আঁখিতে
উঠুক ঘনিয়া ক্ষণিকের গীতে
'ভুলিব না কভু' এই কথাটিতে
অন্তিম ভালোবাসা।

মহুয়ার কয়েকটি কবিতা পূর্বপ্রচারিত রবীন্দ্র-সংগীতের রূপান্তর ; গানগুলি প্রথম-সংস্করণ গীতবিতানের তৃতীয় খণ্ডে (শ্রাবণ ১৩৩৯) প্রথম গ্রন্থভুক্ত হয়। গানগুলির তালিকা[৬]—

| কবিতা | গানের প্রথম পঙ্‌ক্তি | গী· বি· পৃষ্ঠা |
|---|---|---|
| বিজয়ী | বিরস দিন, বিরল কাজ | ৮০৪ |
| সন্ধান | আমার নয়ন তোমার নয়নতলে | ৭৫৫ |

৬ প্রথম গান ও 'বিজয়ী' কবিতায় পাঠভেদ অল্প, এজন্য গানের রচনাকাল দিয়াই কবিতা-রচনার কাল নির্দেশ করা হইয়াছে। অন্যান্য ক্ষেত্রে গানের রূপান্তর বা জন্মান্তর হওয়ায়, কবিতায় পৃথক পৃথক রচনাকাল দেখা যায়। মূল গানগুলির রচনার সময় পাণ্ডুলিপি হইতে বা অন্য বিশ্বস্ত সূত্রে যেরূপ জানা যায়, সংকলন করা গেল—

চপল তব নবীন আঁখি দুটি। ১২ চৈত্র ১৩৩২
জানি তোমার অজানা নাহি গো। ১৬ চৈত্র ১৩৩২
আমার নয়ন। পরিত্রাণ-ধৃত। শারদীয়া বসুমতী (বার্ষিক) ১৩৩৪
অনেক দিনের আমার যে গান। ২৭ অগ্রহায়ণ ১৩৩৪-পূর্ব
আরো একটু বোসো তুমি। ২৭ অগ্রহায়ণ ১৩৩৪-পূর্ব
কাহার গলায় পরাবি গানের। ২৯ মাঘ ১৩৩৪

উল্লিখিত দ্বিতীয় গানের রচনাকাল রবীন্দ্র-পাণ্ডুলিপি হইতে সহজেই অনুমেয়, অনাদিকুমার দস্তিদারের তৎকালীন গানের খাতা হইতেও নিশ্চিত জানা যায়।

| | | |
|---|---|---|
| মুক্তি | চপল তব নবীন আঁখি দুটি | ৭৯২ |
| উদ্‌ঘাত | জানি তোমার অজানা নাহি গো | ৭৯৪ |
| নিবেদন | কাহার গলায় পরাবি গানের | ৮৩৩ |
| গুপ্তধন | আরো একটু বোসো তুমি | ৮২৭ |
| পুরাতন | অনেকদিনের আমার যে-গান | ৭৬৬ |

প্রত্যাশা, সন্ধান, বরণডালা, নিবেদন, নির্ভয়, গুপ্তধন, অবশেষ— মহুয়ার এই সাতটি কবিতাতেও রবীন্দ্রনাথ সুর দিয়াছিলেন ; দ্বিতীয়-সংস্করণ গীতবিতানের দ্বিতীয় খণ্ড দ্রষ্টব্য। বর্তমানে প্রচলিত গীতবিতানে সবগুলি গানই পাওয়া যায়।

১৩৩৬ সালে গ্রন্থপ্রকাশের অব্যবহিত পূর্বে মহুয়া সম্বন্ধে রবীন্দ্রনাথ যে-পত্র লিখিয়াছিলেন নিম্নে তাহা মুদ্রিত হইল :

লেখার বিষয়টা ছিল সংকল্প করা— প্রধানত প্রজাপতির উদ্দেশে— আর তাঁরই দালালি করেন যে-দেবতা তাঁকেও মনে রাখতে হয়েছিল। অতএব 'মহুয়া'র কবিতাকে ঠিক আমার হালের কবিতা বলে শ্রেণীবদ্ধ করা চলে না। ভেবে দেখতে গেলে এটা কোনো কালবিশেষের নয়, এটা আকস্মিক। আমার সত্যিকার আধুনিক কবিতার সঙ্গে যদি এদের এক পঙ্‌ক্তিতে বসাও তা হলে তাদের বর্ণভেদ অত্যন্ত পরিস্ফুট হয়ে উঠবে। কিন্তু আমার সন্দেহ হচ্ছে কিছু যেন অত্যুক্তি করা হল। ফরমাশ ব্যাপারটা মোটরগাড়ির স্টার্টারের মতো। চালনাটা শুরু করে দেয় কিন্তু তার পরে মোটরটা চলে আপন মোটরিক প্রকৃতির তাপে। প্রথম ধাক্কাটা একেবারেই ভুলে যায়। মহুয়ার কবিতাগুলিও লেখবার বেগে ফরমাশের ধাক্কা নিঃসন্দেহই সম্পূর্ণ ভুলেছে— কল্পনার আন্তরিক তড়িৎ-শক্তি আপন চিরন্তনী প্রেরণায় তাদের চালিয়ে নিয়ে গেছে। প্রথম হাতল ঘোরানো হতেও পারে বাইরের থেকে, কিন্তু সচলতা শুরু হবামাত্রই লেখবার আনন্দই সারথি হয়ে বসে। এইজন্য আমার বিশ্বাস, তোমরা এই লেখার মধ্যে নতুন কিছু পাবে, আকারে এবং প্রকারে। নতুন লেখার ঝোঁক যখন চিত্তের মধ্যে এসে পড়ে তখন তারা পূর্বদলের পুরানো পরিত্যক্ত বাসায় আশ্রয় নিতে চায় না ; নতুন বাসা না বাঁধতে পারলে তাদের মানায় না, কুলোয় না। ক্ষণিকার বাসা আর বলাকার বাসা এক নয়।

আমি নিজে মহুয়ার কবিতার মধ্যে দুটো দল দেখতে পাই। একটি হচ্ছে নিছক গীতিকাব্য, ছন্দ ও ভাষার ভঙ্গিতেই তার লীলা। তাতে প্রণয়ের প্রসাধনকলা মুখ্য। আর-একটিতে ভাবের আবেগ প্রধান স্থান নিয়েছে, তাতে প্রণয়ের সাধনবেগই প্রবল।

মহুয়ার 'মায়া' নামক কবিতায় প্রণয়ের এই দুই ধারার পরিচয় দেওয়া হয়েছে। প্রেমের মধ্যে সৃষ্টিশক্তির ক্রিয়া প্রবল। প্রেম সাধারণ মানুষকে অসাধারণ ক'রে রচনা করে—নিজের ভিতরকার বর্ণে রসে রূপে। তার সঙ্গে যোগ দেয় বাইরের প্রকৃতি থেকে নানা গান গন্ধ, নানা আভাস। এমনি ক'রে অন্তর-বাহিরের মিলনে চিত্তের নিভৃত লোকে প্রেমের অপরূপ প্রসাধন নির্মিত হতে থাকে— সেখানে ভাবে ভঙ্গিতে সাজে সজ্জায় নূতন নূতন প্রকাশের জন্য ব্যাকুলতা, সেখানে অনির্বচনীয়ের নানা ছন্দ, নানা ব্যঞ্জনা। একদিকে এই প্রসাধনের বৈচিত্র্য, আর-একদিকে এই উপলব্ধির নিবিড়তা ও বিশেষত্ব। মহুয়ার কবিতা চিত্তের সেই মায়ালোকের কাব্য, তার কোনো অংশে ছন্দে ভাষায় ভঙ্গিতে এই প্রসাধনের আয়োজন, কোনো অংশে উপলব্ধির প্রকাশ।

এই দুয়ের মধ্যে নূতনের বাসন্তিক স্পর্শ নিশ্চয় আছে— নইলে লিখতে আমার উৎসাহ থাকত না। তুমি তো জানই কত অল্প সময়ের মধ্যে এগুলি সমাধা করেছি। তার কারণ প্রবর্তনার বেগ মনে সতেজ ছিল। তাই অন্যমনস্কভাবে এই পত্রের পূর্বাংশে তোমাকে যা লিখেছি অপরাংশে তার প্রতিবাদ করতে হল। বলেছিলুম এ লেখাগুলি আকস্মিক। ভুলেছিলুম সব কবিতাই যখনই লেখা যায় তখনই আকস্মিক। সব কবিতা বললে হয়তো বেশি বলা হয়। এক-একটা সময়ে এক-একটা নতুন ঝাঁকের কবিতা। বারো মাসে পৃথিবীর ছয় ঋতু বাঁধা, তাদের পুনরাবর্তন ঘটে। কিন্তু আমার বিশ্বাস, একবার আমার মন থেকে যে-ঋতু যায়, সে আর-এক অপরিচিত ঋতুর জন্যে জায়গা ক'রে বিদায় গ্রহণ

করে। পূর্বকালের সঙ্গে কিছু মেলে না, এ হতেই পারে না, কিন্তু সে যেন শরতের সঙ্গে শীতের মিলনের মতো। মনের যে-ঋতুতে মহুয়া লেখা সে আকস্মিক ঋতুই, ফর্মাসের ধাক্কায় আকস্মিক নয়, স্বভাবতই আকস্মিক। এগুলি যখন লিখছিলুম অপূর্বকুমার[৭] প্রায় রোজ এসে শুনে যেত, সে যে-উত্তেজনা প্রকাশ করত সেটা অপূর্বতারই উত্তেজনা। রূপের দিকে বা ভাবের দিকে একটা-কিছু নতুন পাচ্ছে বলেই তার আগ্রহ— তখন সুধীন্দ্র দত্তও ছিল তার সঙ্গী। তার থেকে আমার বিশ্বাস আপনার এই সমর্থন পেত যে, মনের মধ্যে রচনার একটি বিশেষ ঋতুর সমাগম হয়েছে— তাকে পূরবীর ঋতু বা বলাকার ঋতু বললে চলবে না।

পূরবী ও মহুয়ার মাঝখানে আর-একদল কবিতা আছে— সেগুলি অন্য জাতের। তাদের মধ্যে নটরাজ ও ঋতুরঙ্গই প্রধান। নৃত্যাভিনয়ের উপলক্ষ নিয়ে এগুলি রচিত হয়েছিল কিন্তু এরাও স্বভাবতই উপলক্ষকে অতিক্রম করেছে। আর কোনোখানেই শান্তিনিকেতনের মতো ঋতুর লীলারঙ্গ দেখি নি— তারই সঙ্গে মানবভাষায় উত্তর প্রত্যুত্তর কিছুকাল থেকে আমার চলছে। তার রীতিমত শুরু হয়েছে শারদোৎসবে— তার পরে ঋতুগীতির প্রবাহ বেয়ে এসে পড়েছিল ঋতুরঙ্গে। বিষয় এক তবু প্রভেদ যথেষ্ট। সেই প্রভেদ যদি না থাকত তা হলে লেখবার উৎসাহই থাকত না। মহুয়ার কবিতা যখন পড়বে তখন আমার স্বভাবের এই কথাটা মনে রেখো। এই বইয়ের প্রথমে ও সব শেষে যে-গুটিকয়েক কবিতা আছে সেগুলি মহুয়া পর্যায়ের নয়। সেগুলি ঋতু-উৎসব পর্যায়ের। দোলপূর্ণিমায় আবৃত্তির জন্যেই এদের রচনা করা হয়েছিল। কিন্তু নববসন্তের আবির্ভাবই মহুয়া কবিতার উপযুক্ত ভূমিকা বলে নকিবের কাজে ওদের এই গ্রন্থে আহ্বান করা হয়েছে।

মহুয়া নামটা নিয়ে তোমার মনে একটা দ্বিধা হয়েছিল জানি। কাব্যের বা কাব্যসংকলন-গ্রন্থের নামটাকে ব্যাখ্যামূলক করতে আমার প্রবৃত্তি হয় না। নামের দ্বারা আগেভাগে কবিতার পরিচয়কে সম্পূর্ণ বেঁধে দেওয়াকে আমি অত্যাচার মনে করি। কবিতার অতিনির্দিষ্ট সংজ্ঞা প্রায়ই দেওয়া চলে না। আমি ইচ্ছা করেই মহুয়া নামটি দিয়েছি, নাম পাছে ভাষ্যরূপে কর্তৃত্ব করে এই ভয়ে। অথচ কবিতাগুলির সঙ্গে মহুয়া নামের একটুখানি সংগতি আছে— মহুয়া বসন্তেরই অনুচর, আর ওর রসের মধ্যে প্রচ্ছন্ন আছে উন্মাদনা। যাই হোক, অর্থের অত্যন্ত বেশি সুসংগতি নেই বলেই কাব্যগ্রন্থের পক্ষে এ নামটি উপযুক্ত বলে আমি বিশ্বাস করি।

কবির স্বহস্তাঙ্কিত নামপত্র এবং উৎসর্গ-কবিতাটি প্রচলিত সংস্করণের মতো রচনাবলী-সংস্করণ মহুয়াতেও মুদ্রিত হইয়াছে।

মহুয়ার প্রথম সংস্করণে 'সবলা' কবিতাটির চতুর্থ ছত্র বাদ পড়িয়াছিল। পরবর্তী কালে স্মৃতি হইতে সংশোধন করিবার সময় রবীন্দ্রনাথ পুলিনবিহারী সেনকে ২৭ অক্টোবর ১৯৩৯ তারিখের একটি পত্রে সম্পূর্ণ এক নূতন পঙ্‌ক্তি লিখিয়া পাঠান :

মহুয়াতে 'সবলা' বলে যে কবিতাটি আছে, তাতে একটা লাইন ছুট হয়েছে—

নারীকে আপন ভাগ্য জয় করিবার
কেন নাহি দিবে অধিকার
হে বিধাতঃ,
সংকোচের দৈন্যজাল কেন তুমি পাতো—

এই শেষের লাইনটা পড়ে গিয়েছে— এই লাইনটাকে উদ্ধার কোরো। পরের লাইনে আছে—

পথপ্রান্তে কেন র'ব জাগি—

পথপ্রান্তে শব্দের পর সেমিকোলন দেওয়া চলে কিনা ভেবে দেখো— তা হলে মানে হবে সংকোচের জালটা পাতা হচ্ছে চলবার পথে।

৭ অপূর্বকুমার চন্দ

বলা বাহুল্য, এই সম্পূর্ণ নূতন পঙ্‌ক্তি স্বতন্ত্র মহুয়া গ্রন্থে কিংবা রবীন্দ্র-রচনাবলী-ভুক্ত মহুয়া গ্রন্থে গ্রহণের অবকাশ ছিল না, কেননা এই পত্র রচনার কয়েক বৎসর পূর্বেই, পাণ্ডুলিপি হইতে উদ্ধার করিয়া 'ছুট' ছত্রটি ('নত করি মাথা') মহুয়া গ্রন্থের দ্বিতীয় সংস্করণে (বৈশাখ ১৩৪১) মুদ্রিত হইয়াছিল। পত্রটি লিখিবার কালে সে কথা স্মরণ না থাকায় রবীন্দ্রনাথ নূতন একটি ছত্র লিখিয়া পাঠান এরূপ অনুমান করা যায়।

মহুয়ার 'প্রচ্ছন্ন' ও 'প্রত্যাগত' কবিতা দুইটি শিল্পী নন্দলাল বসুর দুইখানি চিত্রের প্রেরণায় লিখিত তাহা নির্মলকুমারী মহলানবিশকে লিখিত রবীন্দ্রনাথের 'পত্রাবলী'র বিভিন্ন পত্রে জানা যায়। দ্রষ্টব্য, দেশ : ২০ ফাল্গুন ১৩৬৭, পত্র ৮২ ও ২৫ চৈত্র ১৩৬৭। পত্র ১১৫। সর্বশেষ বাক্য ও তৎসম্পর্কে পাদটীকা।

বহুকাল-প্রচলিত একটি বিশেষ মুদ্রণপ্রমাদ সংশোধিত হইয়াছে বিদায় কবিতায় পাণ্ডুলিপি দেখার ফলে। পৃ ৭৭, দ্বিতীয় ছত্রে 'বিস্মৃত প্রদোষে' স্থলে মূলানুগ শুদ্ধপাঠ : 'বিস্মৃতিপ্রদোষে'।

## বনবাণী

বনবাণী ১৩৩৮ সালের আশ্বিন মাসে গ্রন্থাকারে প্রকাশিত হয়। রচনাবলী-সংস্করণে গ্রন্থটির 'বনবাণী' এবং 'বৃক্ষরোপণ-উৎসব' কেবল এই দুইটি কবিতা-অংশ মুদ্রিত হইল। রবীন্দ্রভবনে রক্ষিত পাণ্ডুলিপির সাহায্যে অনেক কবিতার রচনাকাল ও পাঠ সংশোধিত এবং রচনাস্থান নির্দিষ্ট হইল।

বনবাণীর ভূমিকাটি তেজেশচন্দ্র সেনকে লিখিত রবীন্দ্রনাথের একটি পত্রের'[৮] পরিমার্জিত রূপ। 'কুটিরবাসী' কবিতার ভূমিকায় ইনিই 'তরুবিলাসী তরুণবন্ধু' বলিয়া উল্লিখিত হইয়াছেন।

পাণ্ডুলিপিতে উক্ত কবিতাটির আরম্ভে নিম্নমুদ্রিত তিনটি অতিরিক্ত শ্লোক আছে :

বাসাটি বেঁধে আছ মুক্তদ্বারে
বটের ছায়াটিতে পথের ধারে।
সমুখ দিয়ে যাই ; মনেতে ভাবি
তোমার ঘরে ছিল আমারো দাবি,
হারায়ে ফেলেছি সে ঘূর্ণিবায়ে
অনেক কাজে আর অনেক দায়ে।

এখানে পথে-চলা পথিক জনা
আপনি এসে বসে অন্যমনা।
তাহার বসা সেও চলারই তালে,
তাহার আনাগোনা সহজ চালে,
আসন লঘু তার, অল্প বোঝা—
সোজা সে চলে আসে, যায় সে সোজা।

আমি যে ফাঁদি ভিত বিরাম ভুলি',
চূড়ার 'পরে চূড়া আকাশে তুলি।
আমি যে ভাবনার জটিল জালে
বাঁধিয়া নিতে চাই সুদূর কালে—
সে জালে আপনারে জড়াই ঠেসে,
পথের অধিকার হারাই শেষে।

৮ দ্রষ্টব্য : 'গাছপালার প্রতি ভালোবাসা'—প্রবাসী, বৈশাখ ১৩৩৪।

'শাল' কবিতার ভূমিকায় 'কিশোর কবিবন্ধু' বলিয়া যাঁহার উল্লেখ আছে তিনি পরলোকগত কবি সতীশচন্দ্র রায় (১২৮৮-১৩১০)[৯]।

বৃক্ষরোপণ-উৎসব শান্তিনিকেতনে প্রথম অনুষ্ঠিত হয় ৩০ আষাঢ় ১৩৩৫ সালে (১৪ জুলাই ১৯২৮)। প্রতিমা ঠাকুরকে একটি পত্রে (৯ শ্রাবণ ১৩৩৫)[১০] রবীন্দ্রনাথ প্রথমবারের উৎসবের সংক্ষিপ্ত বিবরণ দিয়াছেন :

... এখানে হল বৃক্ষরোপণ, শ্রীনিকেতনে হল হলচালন।... তোমার টবের বকুলগাছটাকে নিয়ে বৃক্ষরোপণ অনুষ্ঠানটা হল। পৃথিবীতে কোন গাছের এমন সৌভাগ্য কল্পনা করতে পার না। সুন্দরী বালিকারা সুপরিচ্ছন্ন হয়ে শাঁখ বাজাতে বাজাতে গান গাইতে গাইতে গাছের সঙ্গে সঙ্গে যজ্ঞক্ষেত্রে এল— শাস্ত্রীমশায় সংস্কৃত শ্লোক আওড়ালেন— আমি একে একে ছটা কবিতা পড়লুম— মালা দিয়ে চন্দন দিয়ে ধূপধুনো জ্বালিয়ে তার অভ্যর্থনা হল।... তার পরে বর্ষামঙ্গল গান হল— আমি এই উপলক্ষে ছোটো একটি গল্প[১১] লিখেছিলুম, সেটা পড়লুম। আমার বেশভূষা দেখলে নিশ্চয় খুশি হতে। একটা কালো রেশমের ধুতি, গায়ে লাল আঙিয়া, মাথায় কালো টুপি, কাঁধে জরিদেওয়া কালো পাড়ের কোঁচানো লম্বা চাদর।...

এই অংশের কতকগুলি গীতিকবিতার রচনাকাল অতঃপর দেওয়া গেল—

আয় আমাদের অঙ্গনে। শান্তিনিকেতন, ২ শ্রাবণ ১৩৩৬
বক্ষের ধন হে ধরণী, ধরো। [জুলাই ১৯২৮]
হে মেঘ, ইন্দ্রের ভেরী। [জুলাই ১৯২৮]
সৃষ্টির প্রথম বাণী তুমি, হে আলোক। [জুলাই ১৯২৮]
হে পবন কর নাই গৌণ। [জুলাই ১৯২৮]
আকাশ তোমার সহাস উদার দৃষ্টি। [জুলাই ১৯২৮]
প্রাণের পাথেয় তব পূর্ণ হোক। খসড়া : ১৩ জুলাই ১৯২৮

## পরিশেষ

পরিশেষ ১৩৩৯ সালের ভাদ্র মাসে গ্রন্থাকারে প্রকাশিত হয়। খেলনার মুক্তি, পত্রলেখা, খ্যাতি, বাঁশি, উন্নতি, ভীরু— পরিশেষের এই ছয়টি কবিতা পুনশ্চ গ্রন্থের দ্বিতীয় সংস্করণে গৃহীত হইয়াছে বলিয়া পরিশেষের বর্তমান সংস্করণে বর্জিত হইল। কবিতাগুলি রচনাবলী-সংস্করণে 'পুনশ্চ' গ্রন্থের (প্রচলিত ষোড়শ খণ্ড, সুলভ বর্তমান খণ্ড) অন্তর্ভুক্ত হইয়াছে।

রবীন্দ্রভবনে রক্ষিত পাণ্ডুলিপি হইতে অনেক কবিতার রচনাস্থান নির্দিষ্ট হইয়াছে, এবং তারিখ ও পাঠ সংশোধিত বা পরিবর্তিত হইয়াছে।

'বিচিত্রা' কবিতাটির একটি স্বতন্ত্র পাঠ নিম্নে মুদ্রিত হইল।

### বিচিত্রা

চুরি করে নিয়ে গেলে মোর মন কোন্ শিশুকালে,
হে বিচিত্রা, বাঁধি মায়াজালে—
বস্তুর আড়ালে যেথা দিনরাত্রি সাজাইছ তুমি
তোমার রঙের রঙ্গভূমি।
আকাশে ছড়ায়ে কেশ বাঁশি বাজায়েছ চুপে চুপে,
সেই সুরে মোর চক্ষে কত স্বপ্ন অপরূপ রূপে

৯ দ্রষ্টব্য বিচিত্র প্রবন্ধ গ্রন্থে 'বন্ধুস্মৃতি'।
১০ দ্রষ্টব্য চিঠিপত্র, তৃতীয় খণ্ড, পত্র ২৮।
১১ 'বলাই', গল্পগুচ্ছ, তৃতীয় খণ্ড।

করেছে বিচিত্র লীলা ধরণীর ধূলির সীমায়,
দিগন্তের দূর নীলিমায়।

নারিকেলপল্লবের আকম্পিত ইঙ্গিতমর্ম্মরে
বৈশাখের খরসূর্যকরে
আকাশ নিশ্বসি উঠি মধ্যাহ্নের আতন্দ্র আলসে
ভরিয়াছে রহস্যের রসে।
তৃণাগ্রে শিশিরবিন্দু শরতের শুভ্রতার বাণী
বাতাস ঝলকি' দিত, মুক্তির আনন্দ দিত আনি,
কাঁপিত প্রভাত আলো বালকের পুলকিত বুকে
হে বিচিত্রা, চাহি তব মুখে।

চৈত্রে স্বচ্ছ পূর্ণিমায় যত্নে-গাঁথা মল্লিকার মালা
ভরে যবে রাত্রির নিরালা
মিলন-আশ্বাসগন্ধ, শ্রান্তিহীন পাপিয়ার গানে,
অনিদ্রা নিবিড় করি আনে—
যৌবনের সেই রাত্রে, বিচিত্রা, কাহার কালো চোখে
সোহিনীর মিড়খানি মিলাইতে চাঁদের আলোকে,
মধুর সংশয়ে-ছোঁওয়া শরমের কুহেলিকা আনি
হাসির উপরে দিতে টানি।

লোকালয়ে ফিরায়েছ সুখদুঃখে নিজে হাত ধরি
পথে পথে দিবসশর্বরী।
প্রাণের বীণার তন্ত্রে মৃত্যুসুরে তুলেছ স্পন্দন,
বাঁধিয়াছ, ছিঁড়েছ বন্ধন।
মর্মের বেদনা মোর তোমার আপন রসধারে
পেয়েছে সুতীব্র বর্ণ, দিয়েছ গভীর অর্থ তারে,
মোর নৌকা খেয়া দিতে বারে বারে ঝঞ্ঝাবায়ু তুলে
নিয়ে গেছ অপূর্বের কূলে।

সম্ভবতঃ ইহাই প্রথম পাঠ।

কয়েকটি কবিতার পরিশেষ-গ্রন্থে-বর্জিত অনুচ্ছেদ পাণ্ডুলিপি বা সাময়িক পত্র হইতে নিম্নে উদ্‌ধৃত হইল :

সহসা জ্যৈষ্ঠের শেষরাতে
গুরু গর্জনের সাথে
পূর্ববনান্তের শাখে মর্মরিয়া জাগে বায়ুবেগ,
ঘননীল মেঘ
দিগন্তের তটে আনে বর্ষণের নিবিড় আশ্বাস—
তৃষিত মাটির বক্ষে দৈন্যজীর্ণ ঘাস
উল্লাসে তখনি
করিয়া অশ্রুত জয়ধ্বনি
থরে থরে
ছোটো ছোটো অক্ষরে অক্ষরে

আকাশের স্তবগান ফুটাইয়া তুলে
তিনীল তিনাল ফুলে ফুলে।—
সে-পুলক নেব মোর সর্বদেহ ভরি'
রক্তের লহরী
উঠিবে উচ্ছলি।
বসন্তে কুঞ্জের গলি
সুগন্ধিচ্ছায়ায়,

'জন্মদিন' কবিতা পাণ্ডুলিপিতে বর্জনচিহ্নিত রচনাংশ—
বর্তমান রচনাবলীর ১২৫ পৃষ্ঠার চতুর্দশ ও পঞ্চদশ পঙ্‌ক্তির মধ্যে।

কবি আমি কারো গুরু নই।
জানি না কী আছে হোথা কৈবল্যের পারে
বৈকুণ্ঠের ধারে।

**'পান্থ' কবিতার প্রথম পঙ্‌ক্তির পরে পাণ্ডুলিপিতে প্রাপ্ত রচনাংশ**

তোমার প্রথম জন্মদিন
এনেছে মর্তের ঘাটে যে-প্রাণ নবীন,
চিরন্তন মানবের মহাসত্তা-মাঝে
এল কোন্ কাজে ?
এক আমি-কেন্দ্র ঘিরে
ফিরে ফিরে
মুহূর্তের দল অগণন
সৃষ্টির নিগূঢ় শক্তি করিয়া বহন দিনরাতি
কী গাঁথনি তুলিতেছে গাঁথি আলোয় ছায়ায়,
বিচিত্র বেদনাঘাতে ঝংকৃত কায়ায়,
রূপে রসে বর্ণে নৃত্যে গন্ধে গানে বেষ্টিত মায়ায়।

'অপূর্ণ' কবিতার বর্জিত প্রথম অনুচ্ছেদ। দ্রষ্টব্য : প্রবাসী, পৌষ ১৩৩৮— 'জন্মদিন'।

শুধু প্রাণরক্ষা আর বংশরক্ষা কাজে
তোমার চিত্তের শক্তি সাঙ্গ হয় নাই আত্ম-মাঝে,
যা রহিল বাকি
ধূলি তারে ফাঁকি দিবে নাকি।
সে চিত্ত অসীম-পানে বাতায়ন দিল খুলি,
প্রত্যহের আপনারে ভুলি'
নিত্যের নৈবেদ্যথালে
আপনার শ্রেষ্ঠ দান ভরি দিয়াছিল কালে কালে।

অসীম প্রাণের বার্তা যবে এসেছিল কানে
মরপ্রাণ তুচ্ছ করেছিলে আত্মদানে,
অর্থ তার কোথাও কি হবে না সমাধা,
মৃত্যু তারে দিবে বাধা,

ধুলায় কি হবে ধূলি
মহাক্ষণগুলি।

জন্মদিন এই বাণী
দিক তব চিত্তে আনি—
মর্ত্যের জরায়ু
আপনাতে বদ্ধ করি লুপ্ত করিবে না তব আয়ু,
অসম্পূর্ণ ক্লিষ্ট প্রাণ—
এ গর্ভবন্ধনে তার হলে অবসান,
আরবার নবজন্ম লবে
পূর্ণের উৎসবে।

'অপূর্ণ' কবিতার শেষ দুটি বর্জিত অনুচ্ছেদ।

আঁধার তিথিতে তারকাবীথিতে তন্দ্রাজড়িত চন্দ্র।
যূথীকলিগুলি দিতেছে আকুলি হিমগদ্‌গদ গন্ধ!
ক্ষীণ জ্যোৎস্নায়, ঘন কুয়াশায়,
ঘুমে জাগরণে, কায়ায় মায়ায়,
তোমায় আমায় আলোয় ছায়ায়
যুগলে ঘটিল দ্বন্দ্ব।
জন্মমরণ-অতীত বেলায় স্মরণের পরপারে
তব ভাবনায় মোর চেতনায় এক হল একেবারে।

'তুমি' কবিতার বর্জিত প্রথম শ্লোক। দ্রষ্টব্য : প্রবাসী, চৈত্র ১৩৪৮— 'প্রাণলক্ষ্মী'।

আমি বেসেছিলেম ভালো
সকল দেহে মনে
এই ধরণীর ছায়া আলো
আমার এ জীবনে।
সেই যে আমার ভালোবাসা
লয়ে আকুল অকূল আশা
ছড়িয়ে দিল আপন ভাষা
আকাশনীলিমাতে।
রইল গভীর সুখে দুখে,
রইল সে-যে কুঁড়ির বুকে
ফুল-ফোটানোর মুখে মুখে
ফাগুনচৈত্ররাতে।
রইল তারি রাখি বাঁধা।
ভাবীকালের হাতে।

'দিনাবসান' কবিতার তৃতীয় অনুচ্ছেদের পরবর্তী বর্জিত অনুচ্ছেদ। দ্রষ্টব্য : প্রবাসী, জ্যৈষ্ঠ ১৩৩৩— 'জন্মোৎসবের দিনে'। অপিচ দ্রষ্টব্য : বৈকালী (আষাঢ় ১৩৮১), পৃ· ৪৭ ও ৯৭।

পরিশেষের কয়েকটি কবিতা সাময়িক পত্রে গদ্যভূমিকা-সংবলিত আকারে প্রকাশিত হইয়াছিল। নিম্নে গদ্যাংশগুলি মুদ্রিত হইল।

অবুঝ মন

জাহাজ চলছে, সমুদ্রের জল কেবলই ছল্‌ছল্‌ করে, আর লাফিয়ে লাফিয়ে ওঠে। একটি ছোটো শিশু ; আমরা আছি আপন আপন কোণে একটিমাত্র কেদারা নিয়ে, কিন্তু সে আছে সমস্ত ডেক জুড়ে। তার অবুঝ মনখানি অসংলগ্ন অহৈতুক আগ্রহে ফ্যাল্‌ফেলে চোখের ভিতর দিয়ে বিশ্বের পরিচয় নিচ্ছে। আয়ার অঙ্কবিহারী সেই আটদশমাসের শিশুটির খেলা দেখে আমার অনেকটা সময় কাটে।

এটা বুঝতে পারছি যে, ওরই ঐ মনটি আদিমকালের বহু পুরাতন। আমার যে মন ওকে দেখছে আর ভাবছে, সেই হল নূতন ; অনেক চেষ্টায় অনেক শিক্ষায় ও সাধনায় এই বিচারবুদ্ধিমান মন গড়ে উঠছে, এখনো সে অসমাপ্ত। ওরই অবচেতন মনটির সঙ্গে মেলে গাছপালার মধ্যে যে নির্বোধ মন জলের দিকে তার শিকড় চালাচ্ছে, সূর্যের দিকে যার আকুতি, যা স্বপ্নচালিতের মতো আপন ফুলের ভিতর দিয়ে আপন ফলের উদ্দেশ্য সাধন করে। আমার নতুন মন গাছপালার মধ্যে ঐ পুরাতন সহজ মন দেখে গভীর শান্তি পায়, আনন্দিত হয়। শিশুর মধ্যেও সেই আদিম মনটি দেখতে তার এত ভালো লাগে। মেয়েদের প্রকৃতিতেও মনের এই আদিমতার প্রাধান্য, তাদের সহজ বোধ সহজ প্রবৃত্তি বিচারবুদ্ধির চেয়ে অনেক প্রবল। আমরা অনেকদিন থেকে ওদের সরলা অবলা বলে আসছি, সে কথার মানেই ঐ— যে-তর্কে দ্বিধা আনে ওদের স্বভাবে ভালো করে সেই তর্কবুদ্ধি দখল পায় নি। নতুন-বুদ্ধিওয়ালা পুরুষের মনের কাছে এই সহজ মনের সংস্পর্শ আরামের। নতুন-বুদ্ধিওয়ালা মনটা ক্লান্ত করে, বিভ্রান্ত করে, সংশয়ে আন্দোলিত করে ; এইজন্যে মানুষ অনেকসময় মদ খায়, এই উদগ্রবুদ্ধিমান মনটাকে বিহ্বল করে দিয়ে সেই আপন আদিম অবোধ মনের মধ্যে ছুটি নিতে চায়, যেখানে অরাজকতা।

শিশুর মধ্যে যাকে দেখছি, সেই আদিম মনটাকে আর-এক জায়গায় দেখছি যেখানে গণসংঘ। সেই গণেশের হাতির মুণ্ড, তার যূথবুদ্ধির মাথা, সে বশ মানতেও যেমন, মেতে উঠতেও তেমনি। তার প্রকাণ্ড শক্তির সঙ্গে তার নীরব বশ্যতার মিল পাই নে, তেমনি তার অকস্মাৎ দুর্দামতারও হিসেব পাওয়া যায় না। সেই অবুঝ মনটার সংস্কারগুলো, তার সমস্ত অন্ধ প্রবর্তনা গণসম্প্রদায়কে ঠেলে নিয়ে চলে। তারাই হল বাহন। নতুন মনটা সারথিগিরি করতে চেষ্টা করে, কিন্তু ঘোড়া প্রায়ই চার পা তুলে ছোটে। নইলে য়ুরোপে সেদিন যে যুদ্ধকাণ্ড হয়ে গেল, তা হতে পারত না। আদিম মনটা যখন বুদ্ধিওয়ালা মনটাকে একেবারেই মানতে চায় না, তখন মানুষ যাকে সভ্যতা বলে তার ঘটে দুর্গতি। প্রাচীন গ্রীস তার অসামান্য বুদ্ধি সত্ত্বেও যদি মরে থাকে, তার কারণটা ছিল অবচেতন মনের মধ্যে, যেখানে তার গুহাচর প্রবৃত্তির, তার গর্তবাসী সংস্কারের বাসা। আজকের দিনে য়ুরোপ কোনোমতেই স্থায়ী শান্তির কোনো ব্যবস্থা করতে পারছে না, তার কারণ সংস্কারগুলো লাগাম দাঁতে চেপে ধ'রে ছুটতে চায়।

সভ্যতা এর উলটো কারণেও মরে। নতুন মন যখন সনাতন সহজ মনের শক্তিকে আপন জটিল কর্মজালে সম্পূর্ণ চাপা দিতে চায়, আপন রথের চাকার তলায় তাকে খণ্ড খণ্ড করে, তখন তার শক্তির আদিম আশ্রয় জীর্ণ হয়ে যায়। আকাশগামী চূড়াটা ধুলোর আশ্রয় ছাড়িয়ে উঠতে চায়; ক্ষতি নেই, কিন্তু যখন সামঞ্জস্যের সীমা অতিক্রম করে তখনি ফিরে তাকে সেই ধুলোয় এসে পড়তে হয়। আদিম অবুঝ মনের সঙ্গে নতুনবুদ্ধিমান মনের পদে পদে রফা-নিষ্পত্তি করে চলাই পাকাচালে চলা। এই তো গেল আমার চিন্তার কথা। কিন্তু শিশুর মুখের দিকে যখন তাকিয়ে দেখতুম তখন যে-আনন্দ বোধ করতুম সেটা চিন্তার আনন্দ নয় ; তখন আমি বিশ্বব্যাপী আদিম প্রাণের বৃহৎ রঙ্গলীলা শিশুর দুটি চোখের বুদ্ধিবিহীন চঞ্চল ঔৎসুক্যের মধ্যে দেখতে পেতুম। শিশুর মধ্যে সেই বিশ্বশিশুকে দেখার আনন্দেই এই কবিতাটি লিখেছি।

—বিচিত্রা, অগ্রহায়ণ ১৩৩৪

আরেক দিন

যখন বছর দুয়েক হল দক্ষিণ আমেরিকায় যাত্রা করেছিলুম তখন মনের মধ্যে কোনো ভার ছিল না। যাঁরা আমাকে নিমন্ত্রণ করেছিলেন তাঁরা আমাকে ভরসা দিয়েছিলেন যে, তাঁরা আমার কাছ থেকে বক্তৃতা চান না, আমাকেই চান। দেশের দিক থেকেও কোনো অনুরোধ নিয়ে আসি নি, কেবল জাহাজে ওঠবার আগে একটি বাঙালী মেয়ের চিঠি পেয়েছিলুম, সে ইচ্ছে জানিয়েছিল আমি যেন ডায়ারি লিখি। তার পরে ভেসে পড়লুম সমুদ্রে। মন অনেকদিন এমন মুক্তি পায় নি। সামনে পিছনে কর্তব্যের তাগিদ নেই, আশেপাশেও তথৈবচ। বহুকাল পূর্বে, তখন বয়স অল্প, ঘরে কিংবা বাইরে খাতির করবার লোক নেই— লেখা আরম্ভ করেছি কিন্তু সে লেখা দূরে পৌঁছয় নি। আমার কাছে দেশের লোকের বা বিদেশের লোকের কোনো প্রত্যাশা ছিল না। পাঠক জমতে আরম্ভ করে নি তা বলা যায় না, কিন্তু পাঠকমণ্ডলী-নামক প্রকাণ্ড একটি শনিগ্রহ আমার জীবনকে তার উপগ্রহদলে ভরতি করবার জন্যে টান মারে নি। তখন মাসিকপত্র দুটি-চারটি, তার মধ্যে যারা প্রবলকণ্ঠশালী তারা ছিল আমার নিয়ত প্রতিকূল। সাপ্তাহিক যে-কয়টি ছিল তারা কেউ আমার প্রতি প্রসন্ন ছিল না। তাই আমার দায়িত্ব ছিল প্রধানত আমার নিজের কাছেই। তখন না ছিলেম অখ্যাত, না ছিলেম বিখ্যাত, ছিলেম প্রত্যাখ্যাত। তখন বাংলাদেশের নির্জন নদীর চরে ছিল আমার যাওয়া-আসা। সম্পূর্ণ নিজের মনেই লিখে যেতুম, শোনবার লোক কেউ ছিল না তা নয়, ছিল দুটি-চারিটি। আমার মন ছিল পাখি ; তার না ছিল খাঁচা, না ছিল পায়ে শিকল— না ছিল তার 'পরে শৌখিনের দাবি, না ছিল তার জন্যে প্রশংসার বাঁধা খোরাক। তার পর চল্লিশ বছর হয়ে গেল। এবার চলল সমুদ্রযাত্রা সুদীর্ঘ ; পরিচিত সঙ্গী কেবলমাত্র একজন, এল্‌ম্‌হর্স্ট, বাংলাভাষায় তার কান ছিল না। ডাঙার কোলাহল বহুদূরে। তার উপর শরীর হল অসুস্থ, তাতে ক'রেও সংসারের দায়িত্ব আরো অনেক দূরে দিলে সরিয়ে। বহুবৎসর পরে তাই ছুটি পাওয়া গেল, অল্পবয়সের হালকা জীবনের ছুটি। অমনি কলম আপনি ছুটল কবিতার চেনা রাস্তায়। ক্যাবিনে বসেও কবিতা লেখা চলে, এইবারে তার প্রথম আবিষ্কার। ক্যাবিনের খাঁচা বাইরের খাঁচা, সেটা ভুলতে বেশিক্ষণ লাগে না যদি মনের মধ্যে পর্দা উঠে যায়, যদি ছুটির আকাশ থেকে হুহু করে হাওয়া ছুটে আসে। সেদিন শুধু কাব্য লিখি নি, গদ্যও লিখেছি ; সেই কবিতা আর গদ্য ছিল ভাইবোন, সগোত্র।

এইবারে সেই ছুটি ঠিক মিলল না। মন ডানা নড়াতে গিয়ে দেখে ডানার উপরে কর্তব্যের ফরমাশ গট হয়ে চেপে ব'সে ; মনের আপন খেয়ালের জায়গা খুব সংকীর্ণ। দূর হোকগে— বোঝাটাকে নিয়ে দেশদেশান্তরে আর বয়ে বেড়াতে পারি নে। কাল ডেকের উপর কেদারায় বসে মনে মনে বললুম, বিশ্বের কাছে আমার দায়িত্ব আছে অন্তত কিছুক্ষণের জন্যে এই কথাটা ভুলব। তাই একটা ছোটো কালো খাতা নিয়ে ঝুঁকে পড়া গেল, গৌড়জনকে নিরবধি মধু খাওয়াব সংকল্প করে নয়, অদৃষ্টের কাছে আজও ছুটির পাওনা দাবি করতে পারি এইটি প্রমাণ করবার জন্যে।

তার পরে সন্ধে হয়ে এল। দূরে দেখা যায় তটরেখা, নীল পাহাড় ঝাপসা হয়ে এসেছে। হাওয়া উঠেছে, সমুদ্রে দিয়েছে ঢেউ। ডেকের উপর আলো জ্বলল। আবার একবার কলম হাতে খাতা খুললুম।

—বিচিত্রা, মাঘ ১৩৩৪

তে হি নো দিবসাঃ

অপরাহ্ণে আর-একটা কবিতা লিখে বসেছি। কর্তব্য হাতে না থাকলে অকাজের প্রাদুর্ভাব কিরকম প্রবল হয় তারই এটা প্রমাণ। ওয়ার্ডস্‌ওয়ার্থ যখন কর্তব্য সম্বন্ধে ওড্ লিখেছিলেন তখন তাঁকে যদি মুলোর চাষ করতে হত, তা হলে অতবড়ো দুর্ঘটনা ঘটত না। পোড়ো বাড়িতেই ভূতে বাসা করে।

—বিচিত্রা, ফাল্গুন ১৩৩৪

প্রসঙ্গতঃ ইহা উল্লেখযোগ্য যে, পরিশেষের 'দুয়ার' কবিতাটির শ্লোক-চারিটি বিশ্বভারতী বিদ্যাভবনে চারিটি দ্বারের উদ্দেশে রচিত হইয়া দ্বারগুলির শীর্ষফলকে অঙ্কিত হইয়াছে।

## সংযোজন

পরিশেষ প্রকাশের বৎসরে (১৩৩৯) ও তৎপূর্বে রচিত রবীন্দ্রনাথের যে-সকল কবিতা বনবাণী বা পরিশেষে সংকলিত হইতে পারিত অথচ কোনো কবিতাগ্রন্থে প্রকাশিত হয় নাই, তাহাদের কতকগুলি প্রচলিত পঞ্চদশ-খণ্ড (সুলভ সংস্করণ বর্তমান খণ্ড) রচনাবলীর সংযোজন-বিভাগে মুদ্রিত হইয়াছে। পরিশেষে গ্রন্থের কবিতাগুলির ভাবানুষঙ্গ বিচারে অব্যবহিত পরবর্তী কালের কয়েকটি রচনাও এই অংশে সংকলিত হইয়াছে। একই কারণে 'পশ্চিম-যাত্রীর ডায়ারি' হইতে 'লক্ষ্যশূন্য' এবং 'জাভা-যাত্রীর পত্র' হইতে 'নূতন কাল' কবিতা দুটিও মুদ্রিত হইল।

সাময়িক পত্র হইতে সংকলিত কবিতার তালিকা পত্রিকার নাম, প্রকাশকাল ও সম্ভাব্যস্থলে পৃষ্ঠাঙ্ক-সহ নিম্নে মুদ্রিত হইল। পত্রিকায় প্রকাশকালে শিরোনাম [ ] বন্ধনী মধ্যে দেওয়া হইল :

| | |
|---|---|
| প্রাচী | প্রাচী। আষাঢ় ১৩৩০ |
| আশীর্বাদ (পৃ· ২১২)' | প্রবাসী। শ্রাবণ ১৩৪৮। ৪৯৮ |
| আশীর্বাদ (পৃ· ২১২) | বিচিত্রা। শ্রাবণ ১৩৩৫। ১৫৯ |
| প্রবাসী[১২] | প্রবাসী। বৈশাখ ১৩৩৩। ১ |
| বুদ্ধজন্মোৎসব[১৩] [বুদ্ধদেবের জন্মোৎসব] | প্রবাসী। বৈশাখ ১৩৩৪। ১ |
| প্রথম পাতায়[১৪] | প্রবাসী। জ্যৈষ্ঠ ১৩৩৪। ১৫৭ |
| নূতন | কল্লোল। বৈশাখ ১৩৩৫ |
| শুকসারী [শুক ও সারী] | উত্তরা। আশ্বিন ১৩৩৮। ৩১১ |
| সুসময় | বিচিত্রা। আষাঢ় ১৩৩৫। ১ |
| পরিণয়মঙ্গল | বিচিত্রা। চৈত্র ১৩৩৪। ৫৪৮ |
| গৃহলক্ষ্মী | বঙ্গলক্ষ্মী। বৈশাখ ১৩৩৪ |
| রঙিন | বিচিত্রা। বৈশাখ ১৩৩৮। ৫৭৩ |
| আশীর্বাদী | উপাসনা। আশ্বিন ১৩৩৮ |
| বসন্ত-উৎসব | বিচিত্রা। বৈশাখ ১৩৩৯। ৪২৯ |
| আশীর্বাদ (পৃ· ২২৪) | প্রবাসী। অগ্রহায়ণ ১৩৩৯। ১৭৭ |
| আশীর্বাদ (পৃ· ২২৫) | বিচিত্রা। মাঘ ১৩৩৯ |
| উত্তিষ্ঠত নিবোধত [আশীর্বাদ] | প্রবাসী। মাঘ ১৩৪৮। ৩৭৭ |
| প্রার্থনা | বিচিত্রা। ভাদ্র ১৩৪০। ১৪১ |
| অতুলপ্রসাদ সেন | উত্তরা। আশ্বিন ১৩৪১। ২০৫ |

'জীবনমরণ' ১৩৪৮ আশ্বিনের মেঘনা পত্রিকায় 'বসন্ত' নামে প্রকাশিত হয়, সেখানে উহার তারিখ— দোলপূর্ণিমা ১৩৩৪। 'জীবনমরণ' ও 'সুসময়' কবিতাদুটির পাণ্ডুলিপিতে প্রাপ্ত পূর্বপাঠ মুদ্রিত হইল :

১২ প্রবাসী পত্রিকায় পঁচিশবৎসর পূর্তি উপলক্ষে আশীর্বাণী।
১৩ দ্রষ্টব্য, দ্বিতীয়-সংস্করণ নটীর পূজা, পৃ· ৫৬
১৪ 'ছোটো একটি মেয়েকে লেখা' কয়েকটি পত্রের সহিত প্রকাশিত।

### জীবনমরণ

জীবনের মরণের বাজায়ে মন্দিরা
বসন্ত নাচিয়া চলে চরণ চঞ্চল।
মাটির বন্দিনী ধরা তাই তো অধীরা
সাথে চলে যেতে চায় ছিঁড়িয়া শৃঙ্খল।
আজি হেরো করে কোলাকুলি
এক দোলে দোঁহে দোলাদুলি
জীর্ণ পাতা কিশলয় কচি,
আজি হেরো শিরীষের বনে
নূতনের সাথে পুরাতনে
উৎসবের ডালি দেয় রচি।

বিদায় টেনেছে মিড় মিলনের তারে,
আনন্দের সুরে লাগে মূর্ছিত মূর্ছনা।
যুগল কপোতকণ্ঠে করুণা সঞ্চারে
ছায়াতলে বনলক্ষ্মী উৎসুক উন্মনা।
মোর প্রাণে যাওয়া আর আসা
একসুরে খোঁজে দোঁহে ভাষা,
একতালে দোলে কান্নাহাসি।
যে আছে যে নাই দোঁহে মিলি
মোর ভাবনায় নিরিবিলি
বাজাইছে ফাল্গুনের বাঁশি।

৬ ফাল্গুন ১৩৩৪

### সুসময়

'দাও লেখা দাও' দেয় কত জন তাড়া,
চার দিকে চাই, না পাই বাণীর সাড়া।
চায় যবে কেউ অমনি ধরাই পড়ে
নই তো সে-জন লেখন যে-জন গড়ে—
লক্ষ্মীছাড়ার মিথ্যে দুয়ার নাড়া।

চাবার মানুষ চায় না যখন কেহ
'তীখন কথার লিখন ভিক্ষা দেহো',
হাটের পথিক নাই যবে কেউ বাকি,
একলা শাখায় বউ-কথা-কও পাখি,
হরিণশিশুর নাই মনে সন্দেহ—
ক্লান্ত সমীর শান্ত কোমল শ্বাসে
অস্ফুট সুর জাগায় যখন ঘাসে—
তখন হঠাৎ আলগা দুয়ার খোলা—
স্বপনমগন-নয়ন, আপন-ভোলা
লেখক যে-জন বাহির-ভুবনে আসে।

যখন-তখন লুকিয়ে তাহার আসা,
প্রদোষ-আলোয় পথহারা তার বাসা।
বক্ষে তাহার যে-পুষ্পহার দোলে
নাই জানা নাই কোথায় সে-ফুল তোলে—
চক্ষে তাহার কোন্ ইশারার ভাষা।

বৈশাখী ঝড় যতই আঘাত হানে
সন্ধ্যাসোনার ভাণ্ডারদ্বার-পানে,
মেঘের উপর যতই দারুণ দাবি,
কুণ্ঠিত মেঘ হারায় সোনার চাবি,
গগন আপন অবগুণ্ঠন টানে।

তার পরে যেই শিউলিফুলের বাসে
শরৎলক্ষ্মী শুভ্র আলোয় ভাসে,
নদীর ধারায় নাই মিছে মত্ততা,
কুন্দকলির স্নিগ্ধ শীতল কথা,
আকাশ সে কোন্ স্বপন-আভায় হাসে—

শিশির যখন বেণুর পাতার আগে
রবির প্রসাদ নীরব চাওয়ায় মাগে,
সবুজ খেতের নবীন ধানের শিষে
ঢেউ খেলে যায় আলোক ছায়ায় মিশে,
গগনসীমায় কাশের কাঁপন লাগে—

হঠাৎ তখন সূর্য-ডোবার কালে
দীপ্তি জাগায় দিক্‌ললনার ভালে।
মেঘ ছেঁড়ে তার পর্দা আঁধার কালো,
কোথায় সে পায় স্বর্গলোকের আলো,
পরম আশার চরম প্রদীপ জ্বালে।

১৮ জ্যৈষ্ঠ ১৩৩৪

পূর্বোদ্‌ধৃত 'সুসময়' কবিতার প্রথম চারটি শ্লোকের পরিবর্তিত স্বতন্ত্র রূপ পাণ্ডুলিপির অন্যত্র স্বাধীন কবিতার আকারে পাওয়া গিয়াছে; তাহা নিম্নে মুদ্রিত হইল :

'লিখন দেহো, লিখন দেহো' ডাকে,
খুঁজে না পাই বাণী কোথায় থাকে।
চায় কেহ যেই তখন ধরা পড়ে
নই আমি সেই লেখা যে-জন গড়ে,
লেখনী মোর শরমে মুখ ঢাকে।

চাবার মানুষ নাইকো যখন কেহ,
বলে না কেউ 'লিখন দেহো দেহো',
তখন দেখি মনের দুয়ার খোলা,
স্বপন-লাগা নয়ন ভাবে ভোলা
লেখক আসে অভয় অসন্দেহ।

হঠাৎ তাহার গোপন যাওয়া আসা—
কোন্ গভীরে অজানা তার বাসা।
বক্ষে তাহার যে-পুষ্পহার দোলে
কেউ জানে না কোথায় সে ফুল তোলে,
চক্ষে তাহার কোন্ ইশারার ভাষা।

এই কবিতাটির অন্য একটি পাঠ "লিখন" নামে অমিয় চক্রবর্তীকে লিখিত পত্রের সহিত প্রকাশিত হইয়াছে। রবীন্দ্রনাথ লেখেন : "কখনো কখনো সময়ের একটু আধটু ফাটল দিয়ে বুনোলতার মতো দুই একটা কবিতাও বেরোচ্চে। তারি একটা তোমাকে পাঠাই। একজন মেয়ে লিখ্তে অনুরোধ করেছিলেন তাঁকে পাঠিয়েছি।" —দ্র চিঠিপত্র ১১, পৃ· ৪৮-৫১

'লক্ষশূন্য' ও 'নূতনকাল' কবিতাদুটির সূচনাস্বরূপ রবীন্দ্রনাথ যাহা লিখিয়াছেন,'যাত্রী'[১৫] গ্রন্থ হইতে তাহা যথাক্রমে অংশতঃ উদ্‌ধৃত হইল :

লক্ষ্যশূন্য

সিদ্ধি, যাকে ইংরেজিতে বলে সাক্‌সেস, তার বাহন যত দৌড়ে চলে ততই ফল পায়। য়ুরোপের দেশে দেশে রাষ্ট্রনীতির যুদ্ধনীতির বাণিজ্যনীতির তুমুল ঘোড়দৌড় চলছে জলে স্থলে আকাশে। সেখানে বাহ্য প্রয়োজনের গরজ অত্যন্ত বেশি হয়ে উঠল, তাই মনুষ্যত্বের ডাক শুনে কেউ সবুর করতে পারছে না। বীভৎস সর্বভুক পেটুকতার উদ্যোগে পলিটিক্‌স্ নিয়ত ব্যস্ত। তার গাঁঠকাটা ব্যবসায়ের পরিধি পৃথিবীময় ছড়িয়ে পড়েছে। পূর্বকালে যুদ্ধবিগ্রহের পদ্ধতিতে ধর্মবুদ্ধি যেখানে মাঝে মাঝে বাধা খাড়া করে রেখেছিল, ডিপ্লমাসি সেখানে আজ লাফ-মারা hurdle race খেলে চলেছে। সবুর সয় না যে। বিষবায়ুবাণ যুদ্ধের অস্ত্ররূপে যখন এক পক্ষ ব্যবহার করলে তখন অন্য পক্ষ ধর্মবুদ্ধির দোহাই পাড়লে। আজ সকল পক্ষই বিষের সন্ধানে উঠে পড়ে লেগেছে। যুদ্ধকালের নিরস্ত্র পুরবাসীদের প্রতি আকাশ থেকে অগ্নিবাণবর্ষণ নিয়ে প্রথমে শোনা গেল ধর্মবুদ্ধির নিন্দাবাণী। আজ দেখি ধার্মিকেরা স্বয়ং সামান্য কারণে পল্লিবাসীদের প্রতি কথায় কথায় পাপবজ্র সন্ধান করছে। গত যুদ্ধের সময় শত্রুর সম্বন্ধে নানা উপায়ে সজ্ঞানে সচেষ্টভাবে সত্যগোপন ও মিথ্যাপ্রচারের শয়তানী অস্ত্র ব্যবহার প্রকাণ্ডভাবে চলল। যুদ্ধ থেমেছে কিন্তু সেই শয়তানি আজও থামে নি। এমন-কি, অক্ষম ভারতবর্ষকেও প্রবলের প্রাপাগাণ্ডা রেয়াত করে না। এই-সব নীতি হচ্ছে সবুর না করা নীতি— এরা হল পাপের দ্রুত চাল, এরা প্রতি পদেই বাহিরে জিতছে বটে কিন্তু সে জিত অন্তরের মানুষকে হারিয়ে দিয়ে। মানুষ আজ নিজের মাথা থেকে জয়মাল্য খুলে নিয়ে কলের গলায় পরিয়ে দিলে। রসাতল থেকে দানব বলছে 'বাহবা'।

—পশ্চিম-যাত্রীর ডায়ারি। ৭ ফেব্রুয়ারি ১৯২৫

১৫ 'যাত্রী' গ্রন্থের অঙ্গীভূত 'পশ্চিম-যাত্রীর ডায়ারি' ও 'জাভা-যাত্রীর পত্র'— রবীন্দ্রজন্মশতবর্ষপূর্তি উপলক্ষে 'বিশ্বযাত্রী রবীন্দ্রনাথ' গ্রন্থমালার স্বতন্ত্র দুইটি গ্রন্থাকারে প্রকাশিত হইয়াছে।

নূতন কাল

... আমরা যারা এখানে [বালীদ্বীপে] বাহির থেকে এসেছি, আমাদের একটা দুর্লভ সুবিধা ঘটেছে এই যে, আমরা অতীত কালকে বর্তমানভাবে দেখতে পাচ্ছি। সেই অতীত মহৎ, সেই অতীতের ছিল প্রতিভা, যাকে বলে নবনবোন্মেষশালিনী বুদ্ধি ; তার প্রাণশক্তির বিপুল উদ্যম আপন শিল্পসৃষ্টির মধ্যে প্রচুরভাবে আপন পরিচয় দিয়েছে। কিন্তু তবুও সে অতীত, তার উচিত ছিল বর্তমানের পিছনে পড়া, সামনে এসে দাঁড়িয়ে বর্তমানকে সে ঠেকিয়ে রাখল কেন। বর্তমান সেই অতীতের বাহনমাত্র হয়ে বলছে 'আমি হার মানলুম' ; সে দীনভাবে বলছে, 'এই অতীতকে প্রকাশ করে রাখাই আমার কাজ, নিজেকে লুপ্ত করে দিয়ে।' নিজের 'পরে বিশ্বাস করবার সাহস নেই। এই হচ্ছে নিজের শক্তি সম্বন্ধে বৈরাগ্য, নিজের 'পরে দাবি যতদূর সম্ভব কমিয়ে দেওয়া। দাবি স্বীকার করায় দুঃখ আছে, বিপদ আছে, অতএব— বৈরাগ্যমেবাভয়ং, অর্থাৎ বৈনাশ্যমেবাভয়ং।

... এখানে অন্ত্যেষ্টিক্রিয়ায় এত অসম্ভবরকম ব্যয় হয় যে সুদীর্ঘকাল লাগে তার আয়োজনে— যম আপন কাজ সংক্ষেপে ও সস্তায় সারেন কিন্তু নিয়ম চলে অতি লম্বা ও দুর্মূল্য চালে। এখানে অতীতকালের অন্ত্যেষ্টিক্রিয়া চলেছে বহুকাল ধরে,বর্তমানকালকে আপন সর্বস্ব দিতে হচ্ছে তার ব্যয় বহন করবার জন্যে।

এখানে এসে বার বার আমার এই কথা মনে হয়েছে যে, অতীতকাল যত বড়ো কালই হোক নিজের সম্বন্ধে বর্তমান কালের একটা স্পর্ধা থাকা উচিত, মনে থাকা উচিত তার মধ্যে জয় করবার শক্তি আছে। এই ভাবটাকে আমি একটি ছোটো কবিতায় লিখেছি...

—জাভা-যাত্রীর পত্র। ৩০ অগস্ট, ১৯২৭

'উত্তিষ্ঠত নিবোধত' কবিতাটির ব্যাখ্যাস্বরূপ রবীন্দ্রনাথ রমা দেবীকে নিম্নমুদ্রিত পত্রটি (১৫ জ্যৈষ্ঠ ১৩৪০) লিখিয়াছিলেন :

যে-আশীর্বাদ তোমাকে পাঠালুম এখনি তার সম্পূর্ণ অর্থ বুঝতে পারবে না, তাতে ক্ষতি নেই, রইল তোমার কাছে। এর মধ্যে যে কথাটি আছে সংক্ষেপে তার অর্থ এই, ঈশ্বরের কাছ থেকে দানরূপে পেয়েছি আমাদের এই জীবন, একে যদি হেলা করে নষ্ট না করি, নিজের চেষ্টায় একে যদি ভালো করতে পারি, সুন্দর করতে পারি, তা হলেই এই দান সার্থক হবে— নইলে এত বড়ো ঐশ্বর্য পেয়েও হারানো হবে। 'উত্তিষ্ঠত নিবোধত' এই মন্ত্রের অর্থ এই— 'ওঠো, জাগো।' জীবনকে সত্য করে তুলতে হলে সচেতন থেকে তার সাধনা করতে হয়।

'প্রবাসী' কবিতাটিকে ভাঙিয়া পরবর্তীকালে রবীন্দ্রনাথ স্বতন্ত্র দুটি গান রচনা করিয়াছিলেন ; প্রথম-সংস্করণ গীতবিতানের তৃতীয় খণ্ডে 'পরবাসী চলে এসো ঘরে' (পৃ· ৭৯০) এবং 'এসো এসো প্রাণের উৎসবে' (পৃ· ৮৪৪) গানদুটি দ্রষ্টব্য।

'নূতন' কবিতাটিরও একটি পরিবর্তিত সংগীতরূপ প্রথম সংস্করণ গীতবিতানে (পৃ· ৮৪৪) পাওয়া যায়। গানটির প্রথম ছত্র— 'দূর রজনীর স্বপন লাগে'।

উল্লিখিত গানগুলি অধুনাপ্রচলিত গীতবিতানের বিভিন্ন অংশে পাওয়া যাইবে।

## পুনশ্চ

পুনশ্চ ১৩৩৯ সালের আশ্বিন মাসে গ্রন্থাকারে প্রকাশিত হয়। ১৩৪০ সালের ফাল্গুন মাসে প্রকাশিত দ্বিতীয় সংস্করণে, পরিশেষ গ্রন্থ হইতে— খেলনার মুক্তি, পত্রলেখা, খ্যাতি, বাঁশি, উন্নতি, ভীরু এবং নূতন-লিখিত তীর্থযাত্রী, চিররূপের বাণী, শুচি, রঙরেজিনী, মুক্তি, প্রেমের সোনা ও স্নানসমাপন এই তেরোটি কবিতা সংযোজিত হয়। রবীন্দ্র-রচনাবলীর এই খণ্ডে উক্ত দ্বিতীয় সংস্করণই পুনর্মুদ্রিত হইল।

ইহা উল্লেখযোগ্য যে, পূর্ব-অনুচ্ছেদে প্রথম-সংস্করণ পরিশেষের যে ছয়টি কবিতার উল্লেখ, তাহার কোনোটি গদ্যছন্দে লেখা নয় ; 'মিল'-ছুট হইলেও ছন্দ-ছুট নয় ; ছন্দের কলামাত্রিক সাধু রীতিই অনুসৃত। পুনশ্চ কাব্যে পূর্বাবধি এরূপ 'মিল'-হীন অথচ ছন্দোবদ্ধ কবিতা আছে আরো আটটি— কোমলগান্ধার (পৃ ২৫৩), শালিখ (পৃ ২৭৯), অস্থানে (পৃ ৩১৪), ঘরছাড়া (পৃ ৩১৫), ছুটি (পৃ ৩২৯), গানের বাসা (পৃ ৩৩০), পয়লা আশ্বিন (পৃ ৩৩১) প্রত্যেকটি দলমাত্রিক ছড়ার ছন্দে ; তাহা ছাড়া, মৃত্যু (পৃ ৩১৭) পূর্ববৎ (পূর্বে পরিশেষ কাব্যে যেমন) কলামাত্রিক সাধু রীতিতে।

যথার্থ গদ্যছন্দে লেখা কবির প্রথম কবিতা সম্ভবত শিশুতীর্থ (পৃ ৩১৯)।

ধূর্জটিপ্রসাদ মুখোপাধ্যায়কে লিখিত একটি পত্রে রবীন্দ্রনাথ পুনশ্চ কাব্যের রচনারীতি সম্বন্ধে যে আলোচনা করেন অতঃপর নিম্নে তাহা মুদ্রিত হইল—

গানের আলাপের সঙ্গে পুনশ্চ কাব্যগ্রন্থের গদ্যিকারীতির যে তুলনা করেছ সেটা মন্দ হয় নি। কেননা, আলাপের মধ্যে তালটা বাঁধনছাড়া হয়েও আত্মবিস্মৃত হয় না। অর্থাৎ, বাইরে থাকে না মৃদঙ্গের বোল, কিন্তু নিজের অঙ্গের মধ্যেই থাকে চলবার একটা ওজন।

কিন্তু সংগীতের সঙ্গে কাব্যের একটা জায়গায় মিল নেই। সংগীতের সমস্তটাই অনির্বচনীয়। কাব্যে বচনীয়তা আছে সে কথা বলা বাহুল্য। অনির্বচনীয়তা সেইটেকেই বেষ্টন করে হিল্লোলিত হতে থাকে, পৃথিবীর চার দিকে বায়ুমণ্ডলের মতো। এ-পর্যন্ত বচনের সঙ্গে অনির্বচনের, বিষয়ের সঙ্গে রসের গাঁঠ বেঁধে দিয়েছে ছন্দ। পরস্পরকে বলিয়ে নিয়েছে 'যদেতৎ হৃদয়ং মম তদস্তু হৃদয়ং তব'। বাক্ এবং অবাক্ বাঁধা পড়েছে ছন্দের মাল্যবন্ধনে। এই বাক্ এবং অবাকের একান্ত মিলনেই কাব্য। বিবাহিত জীবনে যেমন কাব্যেও তেমনি মাঝে মাঝে বিরোধ বাধে, উভয়ের মাঝখানে ফাঁক পড়ে যায়, ছন্দও তখন জোড় মেলাতে পারে না। সেটাকেই বলি আক্ষেপের বিষয়। বাসরঘরে এক শয্যায় দুই পক্ষ দুই দিকে মুখ ফিরিয়ে থাকার মতোই সেটা শোচনীয়। তার চেয়ে আরো শোচনীয় যখন 'এক কন্যে না খেয়ে বাপের বাড়ি যান'। যথাপরিমিত খাদ্যবস্তুর প্রয়োজন আছে এ কথা অজীর্ণরোগীকেও স্বীকার করতে হয়। কোনো কোনো কাব্যে বাগ্‌দেবী স্থূলখাদ্যাভাবে ছায়ার মতো হয়ে পড়েন। সেটাকে আধ্যাত্মিকতার লক্ষণ বলে উল্লাস না করে আধিভৌতিকতার অভাব বলে বিমর্ষ হওয়াই উচিত।

পুনশ্চ কাব্যগ্রন্থে আধিভৌতিককে সমাদর করে ভোজে বসানো হয়েছে। যেন জামাইষষ্ঠী। এ মানুষটা পুরুষ। একে সোনার ঘড়ির চেন পরালেও অলংকৃত করা হয় না। তা হোক, পাশেই আছেন কাঁকন-পরা অর্ধাবগুণ্ঠিতা মাধুরী, তিনি তাঁর শিল্পসমৃদ্ধ ব্যজনিকার আন্দোলনে এই ভোজের মধ্যে অমরাবতীর মৃদুমন্দ হাওয়ার আভাস এনে দিচ্ছেন। নিজের রচনা নিয়ে অহংকার করছি মনে করে আমাকে হঠাৎ সদুপদেশ দিতে বোসো না। আমি যে কীর্তিটা করেছি তার মূল্য নিয়ে কথা হচ্ছে না ; তার যেটি আদর্শ এই চিঠিতে তারই আলোচনা চলছে। বক্ষ্যমাণ কাব্যে গদ্যটি মাংসপেশল পুরুষ ব'লেই কিছু প্রাধান্য যদি নিয়ে থাকে তবু তার কলাবতী বধূ দরজার আধখোলা অবকাশ দিয়ে উঁকি মারছে, তার সেই ছায়াবৃত কটাক্ষ-সহযোগে সমস্ত দৃশ্যটি রসিকদের উপভোগ্য হবে বলেই ভরসা করেছিলুম। এর মধ্যে ছন্দ নেই বললে অত্যুক্তি হবে, ছন্দ আছে বললেও সেটাকে বলব স্পর্ধা। তবে কী বললে ঠিক হবে ব্যাখ্যা করি। ব্যাখ্যা করব কাব্যরস দিয়েই।

বিবাহসভায় চন্দনচর্চিত বর-ক'নে টোপর মাথায় আল্পনা-আঁকা পিঁড়ির উপর বসেছে। পুরুত পড়ে চলেছে মন্ত্র, ও দিকে আকাশ থেকে আসছে শাহানা রাগিণীতে শানাইয়ের সংগীত। এমন অবস্থায় উভয়ের যে বিবাহ চলেছে সেটা নিঃসন্দিগ্ধ সুস্পষ্ট। নিশ্চিত-ছন্দ-ওয়ালা কাব্যে সেই শানাই-বাজনা সেই মন্ত্র-পড়া লেগেই আছে। তার সঙ্গে আছে লাল চেলি, বেনারসির জোড়, ফুলের মালা, ঝাড়-লণ্ঠনের রোশনাই। সাধারণত যাকে কাব্য বলি সেটা হচ্ছে বচন-অনির্বচনের সদ্যোমিলনের পরিভূষিত উৎসব। অনুষ্ঠানে যা যা দরকার সযত্নে তা সংগ্রহ করা হয়েছে। কিন্তু তার পরে ? অনুষ্ঠান তো বারো মাস চলবে না। তাই বলেই তো নীরবিত শাহানা সংগীতের সঙ্গে সঙ্গেই বরবধূর

মহাশূন্যে অন্তর্ধান কেউ প্রত্যাশা করে না। বিবাহঅনুষ্ঠানটা সমাপ্ত হল, কিন্তু বিবাহটা তো রইল, যদি না কোনো মানসিক বা সামাজিক উপনিপাত ঘটে। এখন থেকে শাহানা রাগিণীটা অশ্রুত বাজবে। এমন-কি, মাঝে মাঝে তার সঙ্গে বেসুরো নিখাদে অত্যন্তশ্রুত কড়া সুরও না মেশা অস্বাভাবিক, সুতরাং একেবারে না মেশা প্রার্থনীয় নয়। চেলি বেনারসিটা তোলা রইল, আবার কোনো অনুষ্ঠানের দিনে কাজে লাগবে। সপ্তপদীর বা চতুর্দশপদীর পদক্ষেপটা প্রতিদিন মানায় না। তাই ব'লেই প্রাত্যহিক পদক্ষেপটা অস্থানে পড়ে বিপদ্‌জনক হবেই এমন আশঙ্কা করি নে। এমন-কি, বাম দিক থেকে রুনুঝুনু মলের আওয়াজ গোলমালের মধ্যেও কানে আসে। তবু মোটের উপর বেশভূষাটা হল আটপৌরে। অনুষ্ঠানের বাঁধা রীতি থেকে ছাড়া পেয়ে একটা সুবিধে হল এই যে, উভয়ের মিলনের মধ্যে দিয়ে সংসারযাত্রার বৈচিত্র্য সহজ রূপ নিয়ে স্থূল সূক্ষ্ম নানা ভাবে দেখা দিতে লাগল। যুগলমিলন নেই, অথচ সংসারযাত্রা আছে, এমনও ঘটে। কিন্তু, সেটা লক্ষ্মীছাড়া। যেন খবুরে-কাগজি সাহিত্য। কিন্তু, যে সংসারটা প্রতিদিনের অথচ সেই প্রতিদিনকেই লক্ষ্মীশ্রী চিরদিনের করে তুলছে, যাকে চিরন্তনের পরিচয় দেবার জন্যে বিশেষ বৈঠকখানায় অলংকৃত আয়োজন করতে হয় না, তাকে কাব্যশ্রেণীতেই গণ্য করি। অথচ চেহারায় সে গদ্যের মতো হতেও পারে। তার মধ্যে বেসুর আছে, প্রতিবাদ আছে, নানাপ্রকার বিমিশ্রতা আছে, সেইজন্যেই চারিত্রশক্তি আছে। যেমন কর্ণের চারিত্রশক্তি যুধিষ্ঠিরের চেয়ে অনেক বড়ো। অথচ একরকম শিশুমতি আছে যারা ধর্মরাজের কাহিনী শুনে অশ্রুবিগলিত হয়। রামচন্দ্র নামটার উল্লেখ করলুম না, সে কেবল লোকভয়ে। কিন্তু, আমার দৃঢ় বিশ্বাস আদিকবি বাল্মীকি রামচন্দ্রকে ভূমিকাপত্তন-স্বরূপে খাড়া করেছিলেন তার অসবর্ণতায় লক্ষ্মণের চরিত্রকে উজ্জ্বল করে আঁকবার জন্যেই, এমন-কি, হনুমানের চরিত্রকেও বাদ দেওয়া চলবে না। কিন্তু, সেই একঘেয়ে ভূমিকাটা অত্যন্ত বেশি রঙফলানো চওড়া বলেই লোকে ঐটের দিকে তাকিয়ে হায় হায় করে। ভবভূতি তা করেন নি। তিনি রামচন্দ্রের চরিত্রকে অশ্রদ্ধেয় করবার জন্যেই কবিজনোচিত কৌশলে উত্তররামচরিত রচনা করেছিলেন। তিনি সীতাকে দাঁড় করিয়েছেন রামভদ্রের প্রতি প্রবল গঞ্জনারূপে।

ঐ দেখো, কী কথা বলতে কী কথা এসে পড়ল। আমার বক্তব্য ছিল এই, কাব্যকে বেড়াভাঙা গদ্যের ক্ষেত্রে স্ত্রীস্বাধীনতা দেওয়া যায় যদি তা হলে সাহিত্যসংসারের আলংকারিক অংশটা হাল্কা হয়ে তার বৈচিত্র্যের দিক, তার চরিত্রের দিক, অনেকটা খোলা জায়গা পায়— কাব্য জোরে পা ফেলে চলতে পারে। সেটা সযত্নে নেচে চলার চেয়ে সব সময়ে যে নিন্দনীয় তা নয়। নাচের আসরের বাইরে আছে এই উঁচু-নিচু বিচিত্র বৃহৎ জগৎ, রূঢ় অথচ মনোহর : সেখানে জোরে চলাটাই মানায় ভালো, কখনো ঘাসের উপর, কখনো কাঁকরের উপর দিয়ে।

রোসো। নাচের কথাটা যখন উঠল ওটাকে সেরে নেওয়া যাক। নাচের জন্য বিশেষ সময় বিশেষ কায়দা চাই। চারি দিক বেষ্টন করে আলোটা মালাটা দিয়ে তার চালচিত্র খাড়া না করলে মানানসই হয় না। কিন্তু, এমন মেয়ে দেখা যায় যার সহজ চলনের মধ্যেই বিনা ছন্দের ছন্দ আছে। কবিরা সেই অনায়াসের চলন দেখেই নানা উপমা খুঁজে বেড়ায়। সে মেয়ের চলনটাই কাব্য, তাতে নাচের তাল নাই বা লাগল ; তার সঙ্গে মৃদঙ্গের বোল দিতে গেলে বিপত্তি ঘটবে। তখন মৃদঙ্গকে দোষ দেব, না তার চলনকে ? সেই চলন নদীর ঘাট থেকে আরম্ভ করে রান্নাঘর বাসরঘর পর্যন্ত। তার জন্যে মাল-মসলা বাছাই করে বিশেষ ঠাট বানাতে হয় না। গদ্যকাব্যেরও এই দশা। সে নাচে না, সে চলে। সে সহজে চলে ব'লেই তার গতি সর্বত্র। সেই গতিভঙ্গি আবাঁধা। ভিড়ের ছোঁওয়া বাঁচিয়ে পোশাকি-শাড়ির প্রান্ত-তুলে-ধরা আধ-ঘোমটা-টানা সাবধান চাল তার নয়।

এই গেল আমার পুনশ্চ কাব্যগ্রন্থের কৈফিয়ত। আরো-একটা পুনশ্চ নাচের আসরে নাট্যাচার্য হয়ে বসব না এমন পণ করি নি। কেবলমাত্র কাব্যের অধিকারকে বাড়াব মনে করেই একটা দিকের বেড়ায় গেট বসিয়েছি। এবারকার মতো আমার কাজ ঐ পর্যন্ত। সময় তো বেশি নেই। এর পরে আবার কোন্ খেয়াল আসবে বলতে পারি নে। যাঁরা দৈবদুর্যোগে মনে করবেন গদ্যে কাব্যরচনা সহজ তাঁরা

এই খোলা দরজাটার কাছে ভিড় করবেন সন্দেহ নেই। তা নিয়ে ফৌজদারি বাধলে আমাকে স্বদলের লোক বলে স্বপক্ষে সাক্ষী মেনে বসবেন। সেই দুর্দিনের পূর্বেই নিরুদ্দেশ হওয়া ভালো। এর পরে মদ্‌রচিত আরো একখানা কাব্যগ্রন্থ বেরবে, তার নাম বিচিত্রিতা। সেটা দেখে ভদ্রলোকে এই মনে করে আশ্বস্ত হবে যে, আমি পুনশ্চ প্রকৃতিস্থ হয়েছি।... খড়দহ, দেওয়ালি, ১৩৩৯

—পরিচয়। বৈশাখ ১৩৪০

'বাসা' (১৯ অগস্ট ১৯৩২। ৩ ভাদ্র ১৩৩৯) কবিতা রচনার দুই বৎসর পূর্বে কবি বর্লিন হইতে প্রতিমা দেবীকে একখানি চিঠি লেখেন। এই চিঠিখানি উক্ত কবিতার প্রাথমিক খসড়া বলা যাইতে পারে—

... থেকে থেকে মনে আসচে তোমার সেই স্টুডিয়োর কথাটা। ময়ূরাক্ষী নদীর ধারে, শালবনের ছায়ায় খোলা জানলার কাছে। বাইরে একটা তালগাছ— খাড়া দাঁড়িয়ে, তারই পাতাগুলোর কম্পমান ছায়া সঙ্গে নিয়ে রোদ্দুর এসে পড়েছে আমার দেয়ালের উপর,— জামের ডালে বসে ঘুঘু ডাকছে সমস্ত দুপুরবেলা ; নদীর ধার দিয়ে একটা ছায়া-বীথি চলে গেছে— কুড়চি ফুলে ছেয়ে গেছে গাছ, বাতাবি নেবুর ফুলের গন্ধে বাতাস ঘন হয়ে উঠেছে, জারুল পলাশ মাদারে চলেছে প্রতিযোগিতা, সজনে ফুলের ঝুরি দুলছে হাওয়ায় ; অশথগাছের পাতাগুলো ঝিল্‌মিল্ ঝিল্‌মিল্ করছে— আমার জানলার কাছ পর্যন্ত উঠেচে চামেলি লতা। নদীতে নেবেচে একটি ছোটো ঘাট, লাল পাথরে বাঁধানো, তারই এক পাশে একটি চাঁপার গাছ। একটির বেশি ঘর নেই। শোবার খাট দেয়ালের গহ্বরের মধ্যে ঠেলে দেওয়া যায়। ঘরে একটিমাত্র আছে আরাম-কেদারা— মেঝেতে ঘন লাল রঙের জাজিম পাতা, দেয়াল বসন্তী রঙের, তাতে ঘোর কালো রেখার পাড় আঁকা। ঘরের পুব দিকে একটুখানি বারান্দা, সূর্যোদয়ের আগেই সেইখানে চুপ করে গিয়ে বসব, আর খাবার সময় হলে লীলমণি সেইখানে খাবার এনে দেবে। একজন কেউ থাকবে যার গলা খুব মিষ্টি, যে আপন মনে গান গাইতে ভালোবাসে। পাশের কুটিরে তার বাসা— যখন খুশি সে গান করবে, আমার ঘরের থেকে শুনতে পাব। তার স্বামী ভালোমানুষ এবং বুদ্ধিমান, আমার চিঠিপত্র লিখে দেয়, অবকাশকালে সাহিত্য-আলোচনা করে, এবং ঠাট্টা করলে ঠাট্টা বুঝতে পারে এবং যথোচিত হাসে। নদীর উপরে দুটি সাঁকো থাকবে— নাম দিতে পারব জোড়াসাঁকো— সেই সাঁকোর দুই প্রান্ত বেয়ে, জুঁই বেল রজনীগন্ধা রক্তকরবী। নদীর মাঝে মাঝে গভীর জল, সেইখানে ভাসছে রাজহাঁস আর ঢালু নদীতটে চ'রে বেড়াচ্ছে আমার পাটল রঙের গাইগোরু, তার বাছুর নিয়ে। শাক-সব্জির খেত আছে, বিঘে-দুইয়েক জমিতে ধানও কিছু হয়। খাওয়াদাওয়া নিরামিষ, ঘরে-তোলা মাখন দই ছানা ক্ষীর, কুকারে যা রাঁধা যেতে পারে তাই যথেষ্ট— রান্নাঘর নেই। থাক্ এই পর্যন্ত। বাইরের দিকে চেয়ে মনে পড়ছে আছি বর্লিনে— বড়োলোক সেজে— বড়ো কথা বলতে হবে— বড়ো খ্যাতির বোঝা বয়ে চলতে হবে দিনের পর দিন— জগৎ-জোড়া সব সমস্যা রয়েছে তর্জনী তুলে, তার জবাব চাই। ও দিকে ভারতসাগরের তীরে অপেক্ষা করে আছে বিশ্বভারতী— তার অনেক দাবি, অনেক দায়— ভিক্ষা করতে হবে দেশে দেশান্তরে। অতএব থাক্ আমার স্টুডিয়ো। কতদিনই বা বাঁচব— ইতিমধ্যে কর্তব্য করতে করতে ঘোরা যাক— রেলে চ'ড়ে, মোটরে চ'ড়ে, জাহাজে চ'ড়ে, ব্যোমযানে চ'ড়ে— সভ্যভব্য হয়ে। অতএব আর সময় নেই। ইতি ১৮ অগষ্ট ১৯৩০ [১ ভাদ্র ১৩৩৭]

—পত্রসংখ্যা ৩৬। চিঠিপত্র ৩

এভাবে ১৩৩৯ ভাদ্রের বিভিন্ন রচনা, সুন্দর/ বিচ্ছেদ (৭ ভাদ্র), নাটক (৯ ভাদ্র), পত্র (১০ ভাদ্র), ফাঁক (১১ ভাদ্র), এগুলির বিশেষ তুলনাস্থল নির্মলকুমারী মহলানবিশকে লেখা রবীন্দ্রনাথের যে-সকল পত্র, সেগুলির তারিখ যথাক্রমে ৩২ আষাঢ়, ৮ শ্রাবণ, ২৩ শ্রাবণ ও ১৫ শ্রাবণ ১৩৩৬, অপিচ ২৭ চৈত্র ১৩৩৭। অধিকাংশ পত্র 'পথে ও পথের প্রান্তে' গ্রন্থে সংকলিত আর সবগুলি পাওয়া

যাইবে সাপ্তাহিক দেশ পত্রে প্রকাশিত (২৫ চৈত্র ১৩৭৬ - ৩০ আষাঢ় ১৩৬৮) 'পত্রাবলী'তে। স্বতন্ত্র-প্রচারিত পুনশ্চ গ্রন্থে এই-সকল পত্র হইতে প্রাসঙ্গিক অংশ সংকলিত হইয়াছে।

প্রয়োজনীয় অন্যান্য তথ্যের কারণেও পুনশ্চ স্বতন্ত্র সংস্করণ বিশেষ দ্রষ্টব্য।

'শিশুতীর্থ' কবিতার বিশেষ উল্লেখ করা হইয়াছে বর্তমান গ্রন্থপরিচয়ের তৃতীয় অনুচ্ছেদে। ঐ কবিতার মূলে আছে The Child, যাহার রচনা ১৯৩০ খৃস্টাব্দে জর্মনির মিউনিক শহরে। এই রচনায় বিশেষ প্রেরণা জোগাইয়াছে জর্মনিতে খৃস্টজীবনের অপূর্ব নাট্যরূপ-দর্শন, ইহা অনেকেই জানেন। ইহার কয়েক মাস পরেই (১ ডিসেম্বর ১৯৩০) নিউইয়র্ক শহরে এক বক্তৃতায় কবি বলেন—

The babe who was born centuries ago, brought exaltation to man. Not machinery, not associations, not organizations, but a human babe, and people were amazed. And when all the machinery will be rusted, he will live.

—*The Modern Review*, July 1931, p 48

শিশুতীর্থ বিচিত্রা মাসিক পত্রে প্রথম প্রকাশের অব্যবহিত পরে, কবি যে নিবন্ধে উহার মর্মব্যাখ্যা করেন বলা যায়, তাহার অংশবিশেষ এ স্থলে সংকলনযোগ্য—

তীর্থযাত্রী

পশু যে যুগে একদা জন্মায়, চিরকাল সেই যুগেই সে থাকে। লক্ষ বৎসর ধরে বাঘ বাঘই আছে। মানুষ যুগে নব নব জন্মের ভিতর দিয়ে আপন আবরণ মোচন করতে করতে চলে। অতীতের খাঁচায় শিকল দিয়ে সে বাঁধা থাকে না। তার অভিসার নবজন্মের অভিমুখে।...

সংসারে যখন শান্তি নেই, দৈন্য মরুবালুকায় অন্নের ক্ষেত লুপ্ত করেছে, অজ্ঞানের স্তূপাকার নিরর্থকতায় আলোকের পথ অবরুদ্ধ, তখন উপরের দিকে তাকিয়ে জিজ্ঞাসা করি, হে নবজাত, হে নবজীবনের দূত, কোথায় তুমি?— মাতার বেদনার ভিতর দিয়ে তুমি কি এসেছ, হে আদিত্যবর্ণ মহান্ পুরুষ 'তমসঃ পরস্তাৎ'?

যাঁরা মহান্ পুরুষ তাঁরা আপন জন্মে সমস্ত মানুষের জন্যে নবজন্ম এনেছেন। তাঁরা মানুষকে দান করেছেন অমর জীবনের অর্ঘ্য।

কাকে বলে অমর জীবন? মানুষের একটা জন্ম হল দৈহিক জীবনে। কালের দ্বারা সে জীবন পরিমিত, দিন গণনা করে তার দৈর্ঘ্য। তার দ্বিতীয় জন্ম অমিতায়ু। এই জন্মের জীবনকে পরিপূর্ণতার আদর্শে বিচার করতে হয়— জ্ঞানে প্রেমে কর্মে দেশকালের সীমা সে উত্তীর্ণ হয়ে যায়। এই জীবনকে কোনো মানুষ তার নিজের ব্যক্তিগত অধিকারের মধ্যে ধারণ করে রাখতে পারে না; এইখানে সকল মানুষের চিরজীবনে সে জীবিত।

অমর জীবনের ফল ফলে জ্ঞানে বিজ্ঞানে, সৌন্দর্যসৃষ্টিতে, বিশ্বকর্মে। মানুষ এর জন্যে প্রাণ দিয়েছে, দুঃখ পেয়েছে, ভুলেছে নিজের স্বার্থ, প্রমাণ করেছে তার দ্বিজত্ব। লাভের লোভে, শক্তির দম্ভে, বুদ্ধির বিকারে যখন তার দ্বিজত্বকে আচ্ছন্ন করে, তখন তার পশুধর্ম একেশ্বর হয়ে ওঠে।

পশু যখন আপন পশুত্বে সম্পূর্ণ বিরাজ করে তখন তাতে তার কোনো ক্ষতিই হয় না। কিন্তু মানুষের সংসারে পশুপ্রভাব সর্বনাশ আনে; হয় জড়ত্বের তামসিকতায় সে জীবনমৃত হয়ে থাকে, নয় বন্যায় গিরিগাত্রের শিলাস্খলনের মতো দুর্নিবার আঘাতে প্রতিঘাতে পরস্পরের মধ্যে প্রলয় ঘটিয়ে তোলে। তখন ভাঙন ধরে তার সমস্ত রচনায়, দেবতার সিংহাসন দখল করে দানবে, পরস্পরের মধ্যে অকারণ ঈর্ষা কলহ আলোড়িত হয়ে ওঠে, উদ্দাম রিপুর বল্‌গা খসিয়ে ফেলাকে মানুষ মনে করে পৌরুষ। এমনি করে কত প্রাচীন সভ্যতার জ্যোতিষ্ক আপন আলো নিবিয়ে অখ্যাতির মধ্যে স্তব্ধ হয়ে আছে, কত সভ্যতা এমনিই রুদ্র সংঘাতে আপন চিতা জ্বালিয়ে আত্মহত্যার পথে চলেছে।...

তখনই অমৃতের জন্যে প্রার্থনার সময়। সেই অমৃত যন্ত্রে তৈরি হয় না। দূত জন্মলাভ করেন সেই অমৃত আপন প্রাণপাত্রে বহন ক'রে। বিশ্বাসী ভক্ত অপেক্ষা করে থাকেন নবজন্মের অরুণোদয়ের

জন্যে— কেননা তিনি এই দৈববাণী শুনেছেন : সম্ভবামি যুগে যুগে। সনাতন মানব নূতন জীবনে জন্মলাভ করেন বারে বারে।

মানুষের ইতিহাস এমনি করেই অমৃতের অভিমুখে প্রবাহিত। 'মৃত্যোর্মাঽমৃতং গময়' এই তার বাণী কত নব নব সভ্যতায় রূপধারণ করেছে— মৃত্যুধর্মী যে জীবন তার থেকে জ্ঞানের পথে, কর্মের পথে, আনন্দের পথে, তাকে সোপানে সোপানে উত্তীর্ণ করে দিল।

'মৃত্যোর্মাঽমৃতং গময়' এই মন্ত্রকে মানবের মাঝে দাঁড়িয়ে যে মন্ত্রদ্রষ্টা উচ্চারণ করলেন অবিশ্বাসী তাঁকে বিদ্রূপ করেছে, অন্ধ তাঁকে মেরেছে। কিন্তু মৃত্যুর দ্বারাই তিনি মৃত্যুকে জয় করেছেন। দুঃখের দ্বারা তিনি সত্যকে প্রমাণ করেছেন।

সেই মৃত্যুঞ্জয় যাঁরা, কোন্ দিকে তাঁরা মানুষকে পথ দেখালেন ? পুরাতন পদ্ধতির দিকে নয়, নূতন ব্যবস্থার দিকে নয়— নবজন্মের দিকে।

আদিকাল থেকে মানব-সংসারে যাত্রীরা চলেছে সার্থকতার তীর্থ খুঁজে। নানা দেশে, নানা কালে। সে তীর্থ কুবেরের ভাণ্ডারে নয়, ইন্দ্রলোকে নয়, বৈকুণ্ঠে নয়। সে তীর্থ সেইখানে, পুরাতন মানব যেখানে নূতন হয়ে জন্মলাভ করেছেন— যিনি ঘোর দুর্দিনে দুঃসহ দুঃখের মধ্যে মানুষকে এই আশ্বাস জানিয়েছেন : সম্ভবামি যুগে যুগে। ক্লান্ত আসছে, পীড়িত আসছে, ক্ষুধাতুর আসছে দীর্ঘ রাত্রি কাটিয়ে দীর্ঘ পথ বেয়ে নগ্ন শিশুর কাছে ; প্রশ্ন করলে, 'তুমি এসেছ ?' মাতা বললেন, 'তুমি আমার ধন।' সকলে বললে, 'জয় হোক নবজাতকের।'

এই কথাটি আছে কালিদাসের কুমারসম্ভবে। দেবতা পরাভূত, স্বর্গ শ্রীভ্রষ্ট।... সুরেন্দ্র প্রশ্ন করলেন— সুরলোককে কে উদ্ধার করবে ? উত্তর এল— মন্ত্রতন্ত্র নয়, দেবসমিতি নয়, কোনো কর্মপদ্ধতি নয়, অমরাবতী অপেক্ষা করে আছে নবজাত কুমারের প্রত্যাশায় ; দৈত্যপীড়িত দেবসমাজের তীর্থ মাতার অঙ্কলীন সেই শিশুর কাছে। শিশু জন্ম নিল, সপ্তর্ষির জ্যোতিরুজ্জ্বল আশীর্বাণী ধ্বনিত হল লোকে লোকান্তরে— 'জয় হোক নবজাতকের !'

—বিচিত্রা। আশ্বিন ১৩৩৮, পৃ· ২৮৫-৮৬

সাময়িক পত্রে যে কবিতাগুলি প্রকাশিত হইয়াছিল, মাস বর্ষ ও সম্ভব হইলে পৃষ্ঠাঙ্কসহ তাহার তালিকা এবং ২, ৬, ১৪ ও ১৫ -সংখ্যক কবিতা সম্বন্ধে সংগৃহীত তথ্য নিম্নে দেওয়া গেল।—

| | |
|---|---|
| ১· ক্যামেলিয়া | বিচিত্রা। কার্তিক ১৩৩৯। ৪৪৩ |
| ২· চিররূপের বাণী | পরিচয়। মাঘ ১৩৩৯। ৪৫৫ |
| ৩· ছুটি | কবিতা। পৌষ ১৩৪২ |
| ৪· ছুটির আয়োজন | বিচিত্রা। আশ্বিন ১৩৩৯। ৩০৭ |
| ৫· ছেলেটা | পরিচয়। কার্তিক ১৩৩৯। ২৮৩ |
| ৬· তীর্থযাত্রী | পরিচয়। মাঘ ১৩৩৯। ৪৫৪ |
| ৭· পুকুর-ধারে | বিচিত্রা। আশ্বিন ১৩৩৯। ২৯১ |
| ৮· প্রথম পূজা | প্রবাসী। আশ্বিন ১৩৩৯। ৭৩৭ |
| ৯· প্রেমের সোনা | প্রবাসী। ফাল্গুন ১৩৩৯। ৬০৯ |
| ১০· ভীরু | প্রবাসী। ভাদ্র ১৩৩৯। ৫৯৭ |
| ১১· মানবপুত্র | প্রবাসী। ভাদ্র ১৩৩৯। ৬১২ |
| ১২· মুক্তি | বিচিত্রা। ফাল্গুন ১৩৩৯। ১৬০ |
| ১৩· রঙরেজিনী | প্রবাসী। চৈত্র ১৩৩৯। ৮০৫ |
| ১৪· শাপমোচন | বিচিত্রা। মাঘ ১৩৩৮। ৪ |
| ১৫· শিশুতীর্থ | বিচিত্রা। ভাদ্র ১৩৩৮। ১৪৩ |
| ১৬· শুচি | প্রবাসী। পৌষ ১৩৩৯। ৩২১ |

| | |
|---|---|
| ১৭· সাধারণ মেয়ে | প্রবাসী। কার্তিক ১৩৩৯। ১ |
| ১৮· স্নানসমাপন | বিচিত্রা। চৈত্র ১৩৩৯। ২৮৯ |

২ পরিচয় পত্রে শিরোনাম : রূপবাণী। দেহবিমুক্ত রূপের সহিত দেহমুক্ত বাণীর মিলনে কোন্ বিজ্ঞানসংগত প্রযুক্তিবিদ্যার ইঙ্গিত তাহা পাঠকমাত্রেই বুঝিবেন।

৬ এ কবিতাটি টি· সে· এলিয়টের The Journey of the Magi কবিতার অনুবাদ।

১৪ রাজা (পৌষ ১৩১৭) নাটকের কথাবস্তুকে নৃত্যনাট্যোপযোগী এই রূপ দেওয়া হয় ও রবীন্দ্রজয়ন্তী উৎসব উপলক্ষে নৃত্যগীতযোগে শান্তিনিকেতন আশ্রমের ছাত্রছাত্রীদের লইয়া ইহার প্রথম অভিনয় হয় ১৩৩৮ সনের ১৫ ও ১৬ পৌষ তারিখে। সে সম্পর্কে সমুদয় তথ্য, পাঠভেদ প্রভৃতি প্রচলিত রবীন্দ্র-রচনাবলী দ্বাবিংশ খণ্ডে দ্রষ্টব্য।

১৫ বিচিত্রায় শিরোনাম ছিল : সনাতনম্ এনম্ আহুর্ উতাদ্যস্যাৎ পুনর্নবঃ। অথর্ববেদ।— (ইতি সনাতন, ইনিই অদ্য পুনর্নব।) ইহা মৌলিক ইংরেজি রচনা The Child-এর রূপান্তর তাহা পূর্বে বলা হইয়াছে। The Child বিলাতে গ্রন্থাকারে প্রকাশ পায় ১৯৩১ খৃস্টাব্দে। অমিয় চক্রবর্তীর এক পত্রে জানা যায়, রচনা মিউনিক শহরে ১৯৩০ জুলাইয়ে। চলচ্চিত্রে রূপ দেওয়ার সম্ভাবনা ছিল। ১৩৩৮ গীতোৎসব উপলক্ষে (২৮, ২৯, ৩১ ভাদ্র ও ১ আশ্বিন তারিখে) শিশুতীর্থের বিষয়বস্তু লইয়াই কবির পরিকল্পনা ও প্রযোজনা -অনুযায়ী কলিকাতায় সর্বসমক্ষে নৃত্যাভিনয় অনুষ্ঠিত হয়— ইহা উল্লেখযোগ্য। 'গীতোৎসব' অনুষ্ঠানপত্রে (প্রচল রবীন্দ্রজীবনীর তৃতীয় খণ্ডে সংকলিত) কবির আপন ভাষাতেই এই পরিকল্পনার একটি ছক পাওয়া যাইবে।

## বসন্ত

বসন্ত ১৩২৯ সালের (১৯২৩) ফাল্গুন মাসে গ্রন্থাকারে প্রকাশিত হয়। পরে উহা 'ঋতু-উৎসব' গ্রন্থে (১৩৩৩) সংকলিত হইয়াছে।

'গানগুলি মোর শৈবালেরি দল' গানটি ঋতু-উৎসবের পাঠে বর্জিত হইয়া থাকিলেও ১৩২৯ সালের পাঠ অনুযায়ী রচনাবলী-সংস্করণ বসন্ত গ্রন্থে যথাস্থানে মুদ্রিত হইল। বলাকার ১৫-সংখ্যক[১৬] কবিতার সহিত গানটি তুলনীয়।

## রক্তকরবী

রক্তকরবী ১৩৩৩ সালে [ডিসেম্বর ১৯২৬] গ্রন্থাকারে প্রকাশিত হয়। ১৩৩০ সালের গ্রীষ্মাবকাশে শিলঙ-বাসকালে রবীন্দ্রনাথ নাটকটি 'যক্ষপুরী' নামে প্রথম রচনা করেন। পাণ্ডুলিপি আকারেই পরে ইহার নাম দিয়াছিলেন 'নন্দিনী'। ১৩৩১ সালের আশ্বিন মাসের প্রবাসীতে সংশোধিত বর্তমান আকারে নাটকটি 'রক্তকরবী' নামে সম্পূর্ণ মুদ্রিত হইয়াছিল। কালানুক্রম অনুসারে রচনাবলীতে রক্তকরবী বসন্তের পরেই মুদ্রিত হইল।

বর্তমান সংস্করণের 'নাট্যপরিচয়' অংশ রবীন্দ্রভবনে রক্ষিত রক্তকরবী পাণ্ডুলিপি হইতে গৃহীত হইয়াছে। প্রচলিত সংস্করণ রক্তকরবীর 'প্রস্তাবনা' ১৩৩১ সালে লিখিত কবির একটি 'অভিভাষণ'[১৭]। নিম্নে উহা মুদ্রিত হইল :

"আজ আপনাদের বারোয়ারি-সভায় আমার 'নন্দিনী'র পালা অভিনয়। প্রায় কখনো ডাক পড়ে না, এবারে কৌতূহল হয়েছে। ভয় হচ্ছে, পালা সাঙ্গ হলে ভিখ মিলবে না, কুত্তা লেলিয়ে দেবেন। তারা

১৬ দ্রষ্টব্য, রবীন্দ্র-রচনাবলী দ্বাদশ খণ্ড, পৃ· ৩৪ (সুলভ ষষ্ঠ খণ্ড পৃ· ২৬৭)।

১৭ দ্রষ্টব্য, প্রবাসী, বৈশাখ ১৩৩২— 'রক্তকরবী'।

